দুর্য্যোধনস্তু তৎ সৈন্যং সর্ব্বমাবরয়ত্তদা।
সহস্রাণাং সহস্রস্তু যোধানাং প্রা প্য ভারত!।
কৃষ্ণঞ্চাপহৃতং মত্বা সংপ্রাপ পরমাং মুদম্ ॥২৫॥
দুর্য্যোধনস্তু তৎ সৈন্যং সর্ব্বমাদায় পার্থিবঃ।
ততোঽভ্যয়াদ্ভীমবলো রৌহিণেয়ং মহাবলম্ ॥২৬॥
সর্ব্বঞ্চাগমনে হেতুং স তস্মৈ সংন্যবেদয়ৎ।
প্রত্যুবাচ ততঃ শৌরির্ধার্ত্তরাষ্ট্রমিদং বচঃ ॥২৭॥

বলদেব উবাচ।

বিদিতং তে নরব্যাঘ্র! সর্ব্বং ভবিতুমর্হতি।
যন্ময়োক্তং বিরাটস্য পুরা বৈবাহিকে তদা ॥২৮॥
নিগৃহ্যোক্তো হৃষীকেশস্ত্বদর্থং কুরুনন্দন!।
ময়া সাম্বন্ধকং তুল্যমিতি রাজন্! পুনঃ পুনঃ ॥২৯॥

---

ভারতকৌমুদী

দুর্য্যোধন ইতি। অপহৃতং মত্বা, তৎসৈন্যহরণেনৈবেতি ভাবঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৫॥
দুর্য্যোধন ইতি। আদায় আদানানুমতিং প্রাপ্য। রৌহিণেয়ং রামম্ ॥২৬॥
সর্ব্বমিতি। স দুর্য্যোধনঃ, তস্মৈ রৌহিণেয়ায়। শৌরির্বলদেবঃ ॥২৭॥
বিদিতমিতি। বিরাটস্য রাজ্ঞঃ পুরে, বৈবাহিকে উত্তরাবিবাহোৎসবাস্তে ॥২৮॥

অযোধিভাবে কৃষ্ণকেই গ্রহণ করিলেন; যে কৃষ্ণ—শত্রুহন্তা স্বয়ং নারায়ণ এবং জন্মবিহীন হইয়াও নিজের ইচ্ছানুসারে দেবগণ, দানবগণ এবং সকল ক্ষত্রিয়ের সম্মুখে মনুষ্যমধ্যে জন্ম গ্রহণ করিয়াছিলেন ॥২৩—২৪॥

ভরতনন্দন! দুর্য্যোধন তখন সেই সমস্ত নারায়ণী সেনাই গ্রহণ করিলেন এবং সহস্র যোদ্ধারও সহস্রগুণ সেই সৈন্য লাভ করিয়া কৃষ্ণকেও যেন লাভ করিলেন মনে করিয়া পরম আনন্দ অনুভব করিলেন ॥২৫॥

তাহার পর, মহাবল রাজা দুর্য্যোধন সেই সমস্ত সৈন্য পাইবার অনুমতি পাইয়া মহাবল বলরামের নিকট গমন করিলেন ॥২৬॥

তখন দুর্য্যোধন বলরামের নিকট নিজের আগমনের সকল কারণ জানাইলেন। তাহার পর বলরাম দুর্য্যোধনকে এই কথা বলিলেন ॥২৭॥

বলরাম বলিলেন—"নরশ্রেষ্ঠ! আমি পূর্ব্বে বিরাটনগরে উত্তরার বিবাহের পরে যাহা বলিয়াছিলাম, সে সমস্ত আপনার জানা থাকিতে পারে ॥২৮॥

(২৫)...কৃষ্ণঞ্চাপহৃতং জ্ঞাত্বা—বা ব রা নি। (২৯)...সম্বন্ধকং তুল্যম্—বা ব রা নি

ন চ তদ্বাক্যমুক্তং বৈ কেশবঃ প্রত্যপদ্যত।
ন চাহমুৎসহে কৃষ্ণং বিনা স্থাতুমপি ক্ষণম্ ॥৩০॥
নাহং সহায়ঃ পার্থস্য নাপি দুর্য্যোধনস্য বৈ।
ইতি মে নিশ্চিতা বুদ্ধির্বাসুদেবমবেক্ষ্য বৈ ॥৩১॥
জাতোঽসি ভারতে বংশে সর্ব্বপার্থিবপূজিতে।
গচ্ছ যুধ্যস্ব ধর্ম্মেণ ক্ষাত্রেণ পুরুষর্ষভ ! ॥৩২॥
বৈশম্পায়ন উবাচ।
ইত্যেবমুক্তস্তু তদা পরিষ্বজ্য হলায়ুধম্।
কৃষ্ণঞ্চাপহৃতং মত্বা যুদ্ধাম্মেনে জিতং জয়ম্ ॥৩৩॥
সোঽভ্যয়াৎ কৃতবর্ম্মাণং ধৃতরাষ্ট্রসুতো নৃপঃ।
কৃতবর্ম্মা দদৌ তস্য সেনামক্ষৌহিণীং তদা ॥৩৪॥

---

ভারতকৌমুদী

নিগৃহ্যেতি। নিগৃহ্য অভিভূয়। নিরপেক্ষৈরেবাস্মাভিঃ স্থাতব্যমিতি ভাবঃ ॥২৯॥
নেতি। প্রত্যপদ্যত অগৃহ্লাৎ, আত্মনা সৈন্যেন চ পক্ষদ্বয়স্যৈব গ্রহণাৎ ॥৩০॥
নেতি। বাসুদেবমবেক্ষ্য উক্তনিয়মেন তস্যোভয়পক্ষগ্রহণমবেক্ষ্য ॥৩১॥
জাত ইতি। এতেনাত্মনো নিরপেক্ষতা সর্ব্বথা সূচিতা ॥৩২॥
ইতীতি। সৈন্যগ্রহণেনৈব কৃষ্ণাপহরণমিতি ভাবঃ। জিতমায়ত্তীকৃতম্ ॥৩৩॥
স ইতি। অক্ষৌহিণীং তৎপরিমিতাম্। তদ্বিবরণন্তু আদিপর্ব্বণ্যেবোক্তম্ ॥৩৪॥

কুরুনন্দন রাজা! আপনার জন্যই আমি বাধা দিয়া কৃষ্ণকে বার বার এই কথা বলিয়াছিলাম যে, উভয়পক্ষেই আমাদের সমান সম্বন্ধ ॥২৯॥

কিন্তু কৃষ্ণ আমার সে কথা গ্রাহ্য করিল না; সুতরাং আমি কৃষ্ণকে ছাড়িয়া ক্ষণকালও থাকিতে পারি না ॥৩০॥

তা'র পর, কৃষ্ণের ব্যবহার দেখিয়া আমি এইরূপ বুদ্ধিই স্থির করিয়াছি যে, আমি অর্জ্জুনেরও সহায় হইব না, দুর্য্যোধনেরও সহায় হইব না ॥৩১॥

অতএব পুরুষশ্রেষ্ঠ! আপনি, সকল রাজার সম্মানিত ভরতবংশে জন্মিয়াছেন; সুতরাং যান, যাইয়া ক্ষত্রিয় ধর্ম্ম অনুসারে যুদ্ধ করুন" ॥৩২॥

বৈশম্পায়ন বলিলেন—বলরাম এইরূপ বলিলে, দুর্য্যোধন তখন বলরামকে আলিঙ্গন করিয়া, কৃষ্ণকে তিনিই নিয়াছেন এইরূপ ধারণা করিয়া, যুদ্ধে জয় করিয়াছেন বলিয়া মনে করিলেন ॥৩৩॥

---

(৩১)…বাসুদেবমুদীক্ষতঃ—পি। (৩২)…ক্ষাত্রেণ ভরতর্ষভ!—পি। (৩৩)…কৃষ্ণঞ্চাপি মহাবাহুমামন্ত্র্য ভরতর্ষভ!—নি।

স তেন সর্ব্বসৈন্যেন ভীমেন কুরুনন্দনঃ।
বৃতঃ পরিযযৌ হৃষ্টঃ সুহৃদঃ সংপ্রহর্ষয়ন্ ॥৩৫॥
ততঃ পীতাম্বরধরো জগৎস্রষ্টা জনার্দ্দনঃ।
গতে দুর্য্যোধনে কৃষ্ণঃ কিরীটিনমথাব্রবীৎ।
অযুধ্যমানঃ কাং বুদ্ধিমাস্থায়াহং বৃতস্ত্বয়া ॥৩৬॥

অর্জ্জুন উবাচ।

ভবান্ সমর্থস্তান্ সর্ব্বান্ নিহন্তুং নাত্র সংশয়ঃ।
নিহন্তুমহমপ্যেকঃ সমর্থঃ পুরুষর্ষভ ! ॥৩৭॥
ভবাংস্তু কীর্ত্তিমাল্লোঁকে তদ্‌যশস্ত্বাং গমিষ্যতি।
যশসাঞ্চাহমপ্যর্থী তস্মাদসি ময়া বৃতঃ ॥৩৮॥
সারথ্যন্তু ত্বয়া কার্য্যমিতি মে মানসং সদা।
চিররাত্রেপ্সিতং কর্ম্ম তদ্ভবান্ কর্ত্তুমর্হতি ॥৩৯॥

---

ভারতকৌমুদী

স ইতি। স দুর্য্যোধনঃ। সংপ্রহর্ষয়ন্ বলবৃদ্ধ্যেতি ভাবঃ ॥৩৫॥
তত ইতি। ত্বয়া কাং বুদ্ধিমাস্থায় আশ্রিত্য অযুধ্যমানঃ অহং বৃতঃ। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৩৬॥
ভবানিতি। এতেন উভয়শ্লোকেন সাধর্ম্ম্যপ্রতিপাদনাৎ সখ্যং প্রতিপাদিতম্ ॥৩৭॥
ভবানিতি। তৎ বিপক্ষনিহননজনিতম্। তস্মাৎ সাধর্ম্ম্যাৎ ॥৩৮॥

তাহার পর রাজা দুর্য্যোধন কৃতবর্ম্মার নিকট গেলেন; কৃতবর্ম্মা তখন তাঁহাকে এক অক্ষৌহিণী সৈন্য দান করিলেন ॥৩৪॥

তখন কুরুনন্দন দুর্য্যোধন ভয়ঙ্কর সেই সকল সৈন্যে পরিবেষ্টিত ও আনন্দিত হইয়া বন্ধুবর্গকে আনন্দিত করিতে থাকিয়া গমন করিলেন ॥৩৫॥

দুর্য্যোধন চলিয়া গেলে, তাহার পর পীতবসনধারী, জগৎসৃষ্টিকর্ত্তা ও জনার্দ্দন কৃষ্ণ অর্জ্জুনকে বলিলেন—"অর্জ্জুন! আমি যুদ্ধ করিব না বলিয়াছি, তথাপি তুমি কোন্ বুদ্ধি অবলম্বন করিয়া আমাকে বরণ করিলে?" ॥৩৬॥

অর্জ্জুন বলিলেন—"পুরুষশ্রেষ্ঠ! আপনি সেই সমস্ত শত্রুকেই সংহার করিতে সমর্থ, এবিষয়ে কোন সন্দেহ নাই এবং একাকী আমিও সে বিষয়ে সমর্থ ॥৩৭॥

তা'র পর, জগতে আপনি নিয়ত কীর্ত্তিমান্; সুতরাং সে যশ আপনার উপরেই গমন করিবে; আবার আমিও যশের প্রার্থী। সেই কারণে আমি আপনাকে বরণ করিলাম ॥৩৮॥

(৩৯)…চিররাত্রেপ্সিতং কামম্—বা ব রা নি।

বাসুদেব উবাচ।

উপপন্নমিদং পার্থ! যৎ স্পর্দ্ধসি ময়া সহ।
সারথ্যং তে করিষ্যামি কামঃ সম্পদ্যতাং তব ॥৪০॥

বৈশম্পায়ন উবাচ।

এবং প্রমুদিতঃ পার্থঃ কৃষ্ণেন সহিতস্তদা।
বৃতো দাশার্হপ্রবরৈঃ পুনরায়াদ্‌যুধিষ্ঠিরম্ ॥৪১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি সঞ্জয়যানে কৃষ্ণসারথ্যস্বীকারো নাম সপ্তমোঽধ্যায়ঃ ॥০॥

—ঃ*ঃ—

## অষ্টমোঽধ্যায়ঃ।

—ঃ*ঃ—

বৈশম্পায়ন উবাচ।

শল্যঃ শ্রুত্বা তু দূতানাং সৈন্যেন মহতা বৃতঃ।
অভ্যয়াৎ পাণ্ডবান্ রাজন্! সহ পুত্রৈর্ম্মহারথৈঃ ॥১॥

---

ভারতকৌমুদী

তথাত্বেঽপি কিং ফলমিত্যাহ—সারথ্যমিতি। চিররাত্রেপ্সিতং চিরাভিলষিতম্। "চিরায় চিররাত্রায় চিরস্যাদ্যাশ্চিরার্থকাঃ" ইত্যমরঃ ॥৩৯॥

উপেতি। উপপন্নং যুক্তিযুক্তম্। স্পর্দ্ধসি বলেন ॥৪০॥

এবমিতি। দাশার্হপ্রবরৈঃ দাশার্হবংশশ্রেষ্ঠৈঃ সাত্যকিপ্রভৃতিভিঃ ॥৪১॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি সঞ্জয়যানে সপ্তমোঽধ্যায়ঃ ॥০॥

—ঃ*ঃ—

---

তবে আপনি আমার সারথ্য করিবেন, ইহা আমার চিরদিনের মনের অভীষ্ট বিষয়; সুতরাং তাহা আপনি স্বীকার করুন" ॥৩৯॥

কৃষ্ণ বলিলেন—"অর্জ্জুন! তুমি যে আমার সহিত স্পর্দ্ধা করিয়া থাক, সে পক্ষে একথা যুক্তিযুক্ত বটে; সুতরাং আমি তোমার সারথ্য করিব; তোমার অভীষ্ট পূর্ণ হউক" ॥৪০॥

বৈশম্পায়ন বলিলেন—এইভাবে অর্জ্জুন তখন আনন্দিত ও দাশার্হশ্রেষ্ঠগণে পরিবেষ্টিত হইয়া কৃষ্ণের সহিত পুনরায় যুধিষ্ঠিরের নিকটে আগমন করিলেন ॥৪১॥

তস্য সেনানিবেশোঽভূদধ্যর্দ্ধমিব যোজনম্।
তথাহি বিপুলাং সেনাং বিভর্ত্তি স নরর্ষভঃ ॥২॥
অক্ষৌহিণীপতী রাজন্! মহাবীর্য্যপরাক্রমঃ।
বিচিত্রকবচাঃ শূরা বিচিত্রধ্বজকার্ম্মুকাঃ ॥৩॥
বিচিত্রাভরণাঃ সর্ব্বে বিচিত্রধ্বজবাহনাঃ।
বিচিত্রস্রগ্ধরাঃ সর্ব্বে বিচিত্রাম্বরভূষণাঃ ॥৪॥
স্বদেশবেশাভরণা বীরাঃ শতসহস্রশঃ।
তস্য সেনাপ্রণেতারো বভূবুঃ ক্ষত্রিয়র্ষভাঃ ॥৫॥ (বিশেষকম্)
ব্যথয়ন্নিব ভূতানি কম্পয়ন্নিব মেদিনীম্।
শনৈর্বিশ্রাময়ন্ সেনাং স যযৌ যত্র পাণ্ডবাঃ ॥৬॥

---

ভারতকৌমুদী

শল্য ইতি। শ্রুত্বা পাণ্ডবাহ্বানমিতি শেষঃ, দূতানামন্তিকে ॥১॥

তস্যেতি। অধ্যর্দ্ধম্ অর্দ্ধাদধিকম্। বিভর্ত্তি পুষ্ণাতি স্ম ॥২॥

অক্ষৌহিণীতি। অক্ষৌহিণীনাং পতিঃ শল্য এব। বিচিত্রাঃ স্রজো মালা ধরন্তীতি তে। সেনায়াঃ প্রণেতারঃ পতয়ঃ। আর্ষবাক্যে পুনরুক্তিঃ সোঢ়ব্যা ॥৩—৫॥

ব্যথয়ন্নিতি। ভূতানি প্রাণিনঃ। স শল্যঃ। পাণ্ডবা আসন্ ॥৬॥

বৈশম্পায়ন বলিলেন—রাজা! শল্যরাজা দূতগণের নিকট পাণ্ডবগণের আহ্বান শুনিয়া বিশাল সৈন্যে পরিবেষ্টিত হইয়া মহারথ পুত্রগণের সহিত, পাণ্ডবগণের উদ্দেশে প্রস্থান করিলেন ॥১॥

পথে অর্দ্ধযোজনেরও অধিক স্থান ব্যাপিয়া ব্যাপিয়াই যেন তাঁহার সৈন্যনিবেশ হইতে লাগিল। কারণ, নরশ্রেষ্ঠ শল্য প্রচুর সৈন্য পোষণ করিতেন ॥২॥

রাজা! মহাবল ও মহাপরাক্রমশালী শল্য বহু অক্ষৌহিণী সৈন্যের অধিপতি ছিলেন; আর শত শত ও সহস্র সহস্র বীর ক্ষত্রিয়শ্রেষ্ঠেরা তাঁহার সেনাপতি ছিলেন। তাঁহাদের সকলেরই কবচ, ধ্বজ, ধনু, আভরণ, বাহন, মাল্য, বসন ও ভূষণ সকল বিচিত্র ছিল এবং তাঁহারা স্বদেশীয় বেশভূষায়ই অলঙ্কৃত ছিলেন ॥৩—৫॥

শল্যরাজা প্রাণিগণকে যেন ব্যথিত করিতে থাকিয়া, পৃথিবীকে যেন কম্পিত করিতে প্রবৃত্ত হইয়া এবং সৈন্যগণকে মধ্যে মধ্যে বিশ্রাম করাইয়া, যেখানে পাণ্ডবেরা ছিলেন, সেই দিকে ধীরে ধীরে গমন করিতে লাগিলেন ॥৬॥

---

(৬)…যেন পাণ্ডবাঃ—পি,…যেন পাণ্ডবঃ—বা ব রা।

ততো দুর্য্যোধনঃ শ্রুত্বা মহাসেনং মহারথম্।
উপায়ান্তমভিক্রুত্য স্বয়মানর্চ্চ ভারত! ॥৭॥
কারয়ামাস পূজার্থং তস্য দুর্য্যোধনঃ সভাঃ।
রমণীয়েষু দেশেষু রত্নচিত্রাঃ স্বলঙ্কৃতাঃ ॥৮॥
শিল্পিভির্বিবিধৈশ্চৈব ক্রীড়াস্তত্র প্রযোজিতাঃ।
তত্র মাল্যানি মাংসানি ভক্ষ্যং পেয়ঞ্চ সৎকৃতম্ ॥৯॥
কূপাশ্চ বিবিধাকারা মনোহর্ষবিবর্দ্ধনাঃ।
বাপ্যশ্চ বিবিধাকারা ঔদনানি গৃহাণি চ ॥১০॥
স তাঃ সভাঃ সমাসাদ্য পূজ্যমানো যথামরঃ।
দুর্য্যোধনস্য সচিবৈর্দেশে দেশে সমন্ততঃ ॥১১॥
আজগাম সভামন্যাং দেবাবসথবর্চ্চসম্।
স তত্র বিষয়ৈর্যুক্তঃ কল্যাণৈরতিমানুষৈঃ ॥১২॥

ভারতকৌমুদী

তত ইতি। মহারথং শল্যম্। অভিক্রুত্য দ্রুতং গত্বা, আনর্চ্চ পূজয়ামাস ॥৭॥
কারয়ামাসেতি। কারয়ামাস পূর্ব্বমেবেত্যাশয়ঃ। সভাঃ সভামণ্ডপানি ॥৮॥
শিল্পিভিরিতি। প্রযোজিতা আয়োজ্য রক্ষিতাঃ। সৎকৃতং সৎকারায় স্থাপিতম্ ॥৯॥
কূপা ইতি। বাপ্যো দীর্ঘিকাঃ। ঔদনানি অন্নসম্বন্ধীনি ॥১০॥
স ইতি। স শল্যঃ। পূজ্যমানঃ অভবদিতি শেষঃ ॥১১॥
আজগামেতি। দেবাবসথবর্চ্চসং দেবগৃহকান্তিম্। বিষয়ৈর্নৃত্যগীতাদিভিঃ ॥১২॥

ভরতনন্দন! মহারথ শল্যরাজা বিশাল সৈন্য লইয়া আসিতেছেন—ইহা শুনিয়া দুর্য্যোধন নিজেই দ্রুত যাইয়া তাঁহার সংবর্দ্ধনা করিলেন ॥৭॥

দুর্য্যোধন পূর্ব্বেই শল্যরাজার সংবর্দ্ধনার জন্য সুন্দর সুন্দর স্থানে রত্নখচিত ও সুসজ্জিত সভামণ্ডপ নির্ম্মাণ করাইয়া রাখিয়াছিলেন ॥৮॥

নানাবিধ শিল্পী দ্বারা সেই সেই স্থানে বহুবিধ ক্রীড়ার আয়োজন করাইয়া রাখিয়াছিলেন এবং শল্যের সংবর্দ্ধনার জন্য মাল্য, মাংস, খাদ্য ও পেয় সকল স্থাপিত করিয়াছিলেন ॥৯॥

এবং দুর্য্যোধন মনের আনন্দবর্দ্ধক নানাকৃতির কূপ, বিবিধাকারের দীর্ঘিকা ও পাকগৃহ সকল নির্ম্মাণ করাইয়া রাখিয়াছিলেন ॥১০॥

শল্যরাজা পথে স্থানে স্থানে সেই সেই সভামণ্ডপে উপস্থিত হইবামাত্র দুর্য্যোধনের লোকেরা দেবতার ন্যায় তাঁহার পূজা করিতে লাগিল ॥১১॥

(১০)…ঔদকানি গৃহাণি চ বা ব রা নি। (১২)…স তত্র বিবিধৈর্যুক্তঃ—পি

মেনেঽভ্যধিকমাত্মানমবমেনে পুরন্দরম্ ।
পপ্রচ্ছ স ততঃ প্রেষ্যান্ প্রহৃষ্টঃ ক্ষত্রিয়র্ষভঃ ॥১৩॥
যুধিষ্ঠিরস্য পুরুষাঃ কেঽত্র চক্রুঃ সভা ইমাঃ ।
আনীয়ন্তাং সভাকারাঃ প্রদেয়ার্হা হি মে মতাঃ ॥১৪॥
প্রসাদমেষাং দাস্যামি কুন্তীপুত্ত্রোঽনুমন্যতাম্ ।
দুর্য্যোধনায় তৎ সর্ব্বং কথয়ন্তি স্ম বিস্মিতাঃ ॥১৫॥
সংপ্রহৃষ্টো যদা শল্যো বিদিৎসুরপি জীবিতম্ ।
গূঢ়ো দুর্য্যোধনস্তত্র দর্শয়ামাস মাতুলম্ ॥১৬॥

ভারতকৌমুদী

মেন ইতি। অভ্যধিকং রাজান্তরাপেক্ষয়া শ্রেষ্ঠম্। প্রেষ্যান্ তত্রত্যান্ ভৃত্যান্ ॥১৩॥

যুধীতি। প্রদেয়ার্হাঃ পারিতোষিকদানযোগ্যাঃ। যুধিষ্ঠিরস্যৈবায়ং সৎকার ইতি বিভাব্যোক্তম্ ॥১৪॥

প্রসাদমিতি। প্রসাদং প্রসাদনিবন্ধনং পারিতোষিকম্। বিস্মিতাঃ তদীয়ভৃত্যাঃ ॥১৫॥

সমিতি। বিদিৎসুঃ বিশেষেণ দাতুমিচ্ছুঃ। গূঢ়ঃ গুপ্তং স্থিতঃ। মাতুলং শল্যম্ ॥১৬॥

ক্রমে শল্যরাজা দেবালয়ের ন্যায় অন্যান্য সভামণ্ডপে আসিতে লাগিলেন ; সেই সকল স্থানেও মঙ্গলময় অলৌকিক বিষয় সকল ভোগ করিতে থাকিলেন ॥১২॥

তখন ক্ষত্রিয়শ্রেষ্ঠ শল্যরাজা আপনাকে শ্রেষ্ঠ বলিয়া মনে করিলেন এবং দেবরাজকে অবজ্ঞা করিলেন ; তৎপরে তিনি তত্রত্য ভৃত্যদিগকে জিজ্ঞাসা করিলেন—॥১৩॥

'যুধিষ্ঠিরের কোন্ লোকেরা এখানে এই সভামণ্ডপগুলি নির্ম্মাণ করিয়াছে ? তাহাদিগকে আনয়ন কর, তাহারা পারিতোষিকদানের যোগ্য বলিয়া আমার ধারণা হইয়াছে ॥১৪॥

অতএব আমি উহাদিগকে পারিতোষিক দান করিব ; এবিষয়ে যুধিষ্ঠিরও অনুমতি করুন'। তৎপরে দুর্য্যোধনের ভৃত্যেরা বিস্মিত হইয়া যাইয়া সে সমস্ত কথাই দুর্য্যোধনকে বলিল ॥১৫॥

শল্য যখন অত্যন্ত সন্তুষ্ট হইয়া নিজের জীবনও দান করিবার ইচ্ছা করিলেন, তখন গুপ্ত অবস্থায় অবস্থিত দুর্য্যোধন শল্যের সহিত সাক্ষাৎ করিলেন ॥১৬॥

(১৬)…দিদিৎসুরপি জীবিতম্—বা ব রা নি

তং দৃষ্ট্বা মদ্ররাজস্তু জ্ঞাত্বা যত্নঞ্চ তস্য তম্ ।
পরিষ্বজ্যাব্রবীৎ প্রীত ইষ্টোঽর্থো গৃহ্যতামিতি ॥১৭॥

দুর্য্যোধন উবাচ ।

সত্যবাগ্‌ভব কল্যাণবরো বৈ মম দীয়তাম্ ।
সর্ব্বসেনাপ্রণেতা মে ভবান্ ভবিতুমর্হতি ॥১৮॥

বৈশম্পায়ন উবাচ ।

কৃতমিত্যব্রবীচ্ছল্যঃ কিমন্যৎ ক্রিয়তামিতি ।
কৃতমিত্যেব গান্ধারিঃ প্রত্যুবাচ পুনঃ পুনঃ ॥১৯॥

শল্য উবাচ ।

গচ্ছ দুর্য্যোধন ! পুরং স্বকমেব নরর্ষভ ! ।
অহং গমিষ্যে দ্রষ্টুং বৈ যুধিষ্ঠিরমরিন্দমম্ ॥২০॥
দৃষ্ট্বা যুধিষ্ঠিরং রাজন্! ক্ষিপ্রমেষ্যে নরাধিপ ! ।
অবশ্যঞ্চাপি দ্রষ্টব্যঃ পাণ্ডবঃ পুরুষর্ষভঃ ॥২১॥

ভারতকৌমুদী

তমিতি। তস্য দুর্য্যোধনস্য। পরিষ্বজ্য আলিঙ্গ্য ॥১৭॥

সত্যেতি। কল্যাণবরঃ কল্যাণজনকঃ অভীষ্টবিষয়ঃ। প্রণেতা নায়কঃ ॥১৮॥

কৃতমিতি। কৃতং তদ্বরদানমিতি শেষঃ। ক্রিয়তাং ময়েত্যর্থঃ। কৃতং সর্ব্বমভীষ্টম্। গান্ধার্য্যা অপত্যমিতি গান্ধারিঃ "বাহ্বাদেশ্চ বিধীয়তে" ইতি ইণ্ ॥১৯॥

গচ্ছেতি। স্বকং স্বকীয়ম্ ॥২০॥

শল্য দুর্য্যোধনকে দেখিয়া এবং সেই সমস্ত যত্নই তাঁহার ইহা জানিয়া, আনন্দিত হইয়া তাঁহাকে আলিঙ্গন করিয়া বলিলেন—"বৎস ! তুমি অভীষ্ট বিষয় গ্রহণ কর" ॥১৭॥

তখন দুর্য্যোধন বলিলেন—"মাতুল ! আপনার বাক্য সত্য হউক, আপনি আমাকে মঙ্গলজনক বর দান করুন, আপনি আমার সমস্ত সৈন্যের নায়ক হউন" ॥১৮॥

বৈশম্পায়ন বলিলেন—তখন শল্য কহিলেন—"আমি তোমাকে সেই বরই দান করিলাম, অন্য কি করিব বল"। পরে দুর্য্যোধন বার বার বলিলেন যে, "আপনি ইহাতে আমার সকলই করিয়াছেন" ॥১৯॥

শল্য বলিলেন—"নরশ্রেষ্ঠ দুর্য্যোধন ! তুমি আপন রাজধানীতেই গমন কর ; কিন্তু আমি অরিন্দম যুধিষ্ঠিরের সহিত দেখা করিতে যাইব ॥২০॥

(১৮)…সর্ব্বসেনপ্রণেতা বৈ—বা ব রা নি ।

দুর্য্যোধন উবাচ।

ক্ষিপ্রমাগম্যতাং রাজন্! পাণ্ডবং বীক্ষ্য পার্থিব!।
ত্বয্যধীনাঃ স্ম রাজেন্দ্র! বরদানং স্মরস্ব নঃ ॥২২॥

শল্য উবাচ।

ক্ষিপ্রমেষ্যামি ভদ্রং তে গচ্ছ ত্বং স্বপুরং নৃপ!।
পরিষ্বজ্য তথান্যোন্যং শল্যদুর্য্যোধনাবুভৌ ॥২৩॥
স তথা শল্যমামন্ত্র্য পুনরায়াৎ স্বকং পুরম্।
শল্যো জগাম কৌন্তেয়ানাখ্যাতুং কর্ম্ম তস্য তৎ ॥২৪॥
উপপ্লব্যং স গত্বা তু স্কন্ধাবারং প্রবিশ্য চ।
পাণ্ডবানথ তান্ সর্ব্বান্ শল্যস্তত্র দদর্শ হ ॥২৫॥

---

ভারতকৌমুদী

দৃষ্টেতি। দ্রষ্টব্যঃ, মাতুলত্বসম্বন্ধাৎ তদাহ্বানাচ্চেতি ভাবঃ ॥২১॥
ক্ষিপ্রমিতি। স্ম ইতি বিসর্গলোপ আর্ষঃ। স্মরস্ব, তৎপক্ষে ন গচ্ছেতি ভাবঃ ॥২২॥
ক্ষিপ্রমিতি। পরিষ্বজ্য কিয়ন্তং কালং স্থিতাবিতি শেষঃ ॥২৩॥
স ইতি। স দুর্য্যোধনঃ। তৎ দুর্য্যোধনায় বরদানরূপম্ ॥২৪॥
উপেতি। উপপ্লব্যং তদাখ্যং বিরাটস্যৈব নগরান্তরম্। স্কন্ধাবারং পটমণ্ডপম্ ॥২৫॥

ভারতভাবদীপঃ

শল্য ইতি ॥১—৫॥ যেন যত্র দেশে, তত্র যযৌ ॥৬—১৫॥ দিদিৎসুঃ দদ দানেঽস্য রূপম্ ॥১৬—২২॥ গচ্ছস্ব প্রাপ্নুহি, স্বপুরং স্বরাজ্যম ॥২৩—২৪॥ উপপ্লব্যং বিরাটনগরস্য প্রদেশ-

নরনাথ রাজা! আমি যুধিষ্ঠিরের সহিত দেখা করিয়া সত্বরই আসিব। কারণ, পুরুষশ্রেষ্ঠ যুধিষ্ঠিরের সহিত দেখা করা আমার অবশ্য কর্ত্তব্য” ॥২১॥

দুর্য্যোধন বলিলেন—“পৃথিবীনাথ রাজা! আপনি পাণ্ডবদের সহিত সাক্ষাৎ করিয়া সত্বর আসিবেন। কারণ, রাজশ্রেষ্ঠ! আমরা আপনার অধীন হইয়াছি; বিশেষতঃ আপনি আমাকে যে বর দিয়াছেন, তাহা স্মরণ করিবেন” ॥২২॥

শল্য বলিলেন—“রাজা! আমি সত্বরই আসিব; তোমার মঙ্গল হউক; তুমি আপন রাজধানীতে চলিয়া যাও”। তাহার পর শল্য ও দুর্য্যোধন পরস্পর আলিঙ্গন করিলেন ॥২৩॥

পরে দুর্য্যোধন শল্যের অনুমতি লইয়া আবার নিজের রাজধানীতে চলিয়া আসিলেন এবং শল্যও তাঁহার সেই কার্য্য বলিবার জন্য পাণ্ডবগণের নিকট গমন করিলেন ॥২৪॥

সমেত্য চ মহাবাহুঃ শল্যঃ পাণ্ডুসুতৈস্তদা।
পাদ্যমর্ঘ্যঞ্চ গাঞ্চৈব প্রত্যগৃহ্লাদ্‌যথাবিধি ॥২৬॥
ততঃ কুশলপূর্ব্বং স মদ্ররাজোঽরিসূদনঃ।
প্রীত্যা পরময়া যুক্তঃ সমাশ্লিষ্যদ্‌যুধিষ্ঠিরম্ ॥২৭॥
তথা ভীমার্জ্জুনৌ হৃষ্টৌ স্বস্রীয়ৌ চ যমাবুভৌ।
আসনে চোপবিষ্টস্তু শল্যঃ পার্থমুবাচ হ ॥২৮॥
কুশলং রাজশার্দ্দূল! কচ্চিত্তে কুরুনন্দন!।
অরণ্যবাসাদ্দিষ্ট্যাসি বিমুক্তো জয়তাং বর ॥২৯॥
সুদুষ্করং কৃতং রাজন্! নির্জ্জনে বসতা বনে।
ভ্রাতৃভিঃ সহ রাজেন্দ্র! কৃষ্ণয়া চানয়া সহ ॥৩০॥

---

ভারতকৌমুদী

সমিতি। সমেত্য মিলিত্বা। প্রত্যগৃহ্লাৎ পাণ্ডুসুতেভ্য এব ॥২৬॥
তত ইতি। কুশলপূর্ব্বং কুশলপ্রশ্নপূর্ব্বকম্ ॥২৭॥
তথেতি। তথা সমাশ্লিষ্যদিত্যর্থঃ। স্বস্রীয়ৌ ভগিনীপুত্রৌ, যমৌ নকুলসহদেবৌ ॥২৮॥
কুশলমিতি। কচ্চিৎ বেদিতুমিচ্ছামীত্যর্থঃ। দিষ্ট্যা ভাগ্যেন ॥২৯॥
সুদুষ্করমিতি। কার্য্যমিতি শেষঃ। কৃষ্ণয়া দ্রৌপদ্যা ॥৩০॥

তাহার পর শল্য উপপ্লব্যনগরে যাইয়া পটমণ্ডপে (তাঁবুতে) প্রবেশ করিয়া সেখানে পাণ্ডবদের সকলকেই দর্শন করিলেন ॥২৫॥

তখন মহাবাহু শল্য পাণ্ডবগণের সহিত মিলিত হইয়া তাঁহাদের নিকট হইতে যথাবিধানে পাদ্য, অর্ঘ্য ও গো গ্রহণ করিলেন ॥২৬॥

তৎপরে শত্রুসূদন মদ্ররাজ শল্য মঙ্গল জিজ্ঞাসা করিয়া পরম আনন্দিত হইয়া যুধিষ্ঠিরকে আলিঙ্গন করিলেন ॥২৭॥

পরে আনন্দিতচিত্ত ভীম, অর্জ্জুন এবং ভগিনীপুত্র নকুল ও সহদেবকে আলিঙ্গন করিয়া শল্য উপযুক্ত আসনে উপবেশনপূর্ব্বক যুধিষ্ঠিরকে বলিলেন—॥২৮॥

"কুরুনন্দন! রাজশ্রেষ্ঠ! বিজয়িপ্রধান! তোমার মঙ্গল ত? তুমি ভাগ্যবশতই বনবাস হইতে মুক্তিলাভ করিয়াছ ॥২৯॥

রাজা! রাজশ্রেষ্ঠ! ভ্রাতৃগণ এবং এই দ্রৌপদীর সহিত নির্জ্জন বনে বাস করিয়া তুমি অতি দুষ্কর কার্য্য করিয়াছ ॥৩০॥

(২৭)…সমাশ্লিষ্য যুধিষ্ঠিরম্—পি।

অজ্ঞাতবাসং ঘোরঞ্চ বসতা দুষ্করং কৃতম্ ।
দুঃখমেব কুতঃ সৌখ্যং রাজ্যভ্রষ্টস্য ভারত ! ॥৩১॥
দুঃখস্যৈতস্য মহতো ধার্ত্তরাষ্ট্রকৃতস্য বৈ ।
অবাপ্স্যসি সুখং রাজন্ ! হত্বা শত্রূন্ পরন্তপ ! ॥৩২॥
বিদিতং তে মহারাজ ! লোকতন্ত্রং নরাধিপ ! ।
তস্মাল্লোভকৃতং কিঞ্চিত্তব তাত ! ন বিদ্যতে ॥৩৩॥
রাজর্ষীণাং পুরাণানাং মার্গমন্বিচ্ছ ভারত ! ।
দানে তপসি সত্যে চ ভব তাত ! যুধিষ্ঠির ! ॥৩৪॥
ক্ষমা দমশ্চ সত্যঞ্চ অহিংসা চ যুধিষ্ঠির ! ।
অদ্ভুতশ্চ পুনর্লোকস্ত্বয়ি রাজন্ ! প্রতিষ্ঠিতঃ ॥৩৫॥
মৃদুর্বদান্যো ব্রহ্মণ্যো দাতা ধর্ম্মপরায়ণঃ ।
ধর্ম্মাস্তে বিদিতা রাজন্ ! বহবো লোকসাক্ষিকাঃ ॥৩৬॥

ভারতকৌমুদী

অজ্ঞাতেতি । ন জ্ঞাতো বাসো যস্মিন্ [illegible] ॥৩১॥
দুঃখস্যেতি । এতস্য দুঃখস্য অবসানে ইতি শেষঃ ॥৩২॥
বিদিতমিতি । লোকতন্ত্রং [illegible] সাধুজনব্যবহার ইত্যর্থঃ ॥৩৩॥
রাজেতি । অন্বিচ্ছ অনুগন্তুমিচ্ছ । ভব নিরত ইতি শেষঃ ॥৩৪॥
ক্ষমেতি । দম ইন্দ্রিয়দমনম্ । লোকঃ পারলৌকিকং স্থানম্ ॥৩৫॥

এবং ভরতনন্দন ! তুমি দারুণ অজ্ঞাতবাস করিয়াও অতি দুষ্কর কার্য্য করিয়াছ । কারণ, রাজ্যভ্রষ্টলোকের কেবল দুঃখই ভোগ করিতে হয়, সুখ আর কোথায় ? ॥৩১॥

পরন্তপ ! রাজা ! দুর্য্যোধনকৃত এই গুরুতর দুঃখের অবসানে তুমি শত্রুগণকে সংহার করিয়া অবশ্যই সুখলাভ করিবে ॥৩২॥

নরনাথ ! মহারাজ ! তোমার সজ্জনব্যবহার জানা আছে । সেই জন্যই বৎস ! তোমার লোভকৃত কোন আচরণ নাই ॥৩৩॥

ভরতনন্দন ! বৎস ! যুধিষ্ঠির ! তুমি প্রাচীন রাজর্ষিগণের পথ অনুসরণ করিবার ইচ্ছা কর এবং দান, তপস্যা ও সত্যে নিরত হও ॥৩৪॥

রাজা ! যুধিষ্ঠির ! ক্ষমা, ইন্দ্রিয়দমন, সত্য, অহিংসা এবং আশ্চর্য্য লোক তোমাতে প্রতিষ্ঠিত আছে ॥৩৫॥

(৩৩)...তস্মাল্লোভকৃতং রাজন্ ।-পি । (৩৬)...লোকসাক্ষিণঃ—পি ।

সর্ব্বং জগদিদং তাত ! বিদিতং তে পরন্তপ ! ।
দিষ্ট্যা কৃচ্ছ্রমিদং রাজন্ ! পারিতং ভরতর্ষভ ! ॥৩৭॥
দিষ্ট্যা পশ্যামি রাজেন্দ্র ! ধর্ম্মাত্মানং সহানুগম্ ।
নিস্তীর্ণং দুষ্করং রাজংস্ত্বাং ধর্ম্মনিরতং বিভো ! ॥৩৮॥

বৈশম্পায়ন উবাচ ।

ততোঽস্যাকথয়দ্রাজা দুর্য্যোধনসমাগমম্ ।
তচ্চ শুশ্রূষিতং সর্ব্বং বরদানঞ্চ ভারত ! ॥৩৯॥

যুধিষ্ঠির উবাচ ।

সুকৃতং তে কৃতং রাজন্ ! প্রহৃষ্টেনান্তরাত্মনা ।
দুর্য্যোধনস্য যদ্বীর ! ত্বয়া বাচা প্রতিশ্রুতম্ ॥৪০॥

---

ভারতকৌমুদী

মৃদুরিতি । বদান্যো মধুরবাক্, ব্রহ্মণ্যো বেদহিতকরঃ । লোকসাক্ষিকা লৌকিকাঃ ॥৩৬॥
সর্ব্বমিতি । ইদং বনবাসাজ্ঞাতবাসাত্মকম, পারিতং সমাপিতম্ ॥৩৭॥
দিষ্ট্যেতি । অনুগৈর্দারভ্রাতৃভিঃ সহেতি তম । দুষ্করং বনবাসাদিব্রতম্ ॥৩৮॥
তত ইতি । অস্য যুধিষ্ঠিরস্যাস্তিকে, রাজা শল্যঃ । শুশ্রূষিতং পরিচর্য্যা ॥৩৯॥
স্বিতি । সুকৃতং সুষ্ঠু কার্য্যম্, তে ত্বয়া । যৎ পক্ষবর্ত্তিত্বম্ ॥৪০॥

ভারতভাবদীপঃ

বিশেষম্, স্কন্ধাবারং সেনানিবেশস্থানম্ ॥২৫—২৭॥ কৃষ্ণাবিতি ভীমোঽপি কৃষ্ণ এবাসীদিতি গম্যতে । হৃষ্টাবিতি পাঠঃ সুগমঃ ॥২৮—৩২॥ "তন্ত্রং প্রধানে সিদ্ধান্তে" ইত্যমরঃ ॥৩৩—৩৫॥ বদান্যঃ মঞ্জুলবাক্ । "বদান্যো বল্গুবাগপি" ইত্যমরঃ ॥৩৬॥ পারিতং নিস্তীর্ণম্ ॥৩৭—৪৬॥

---

রাজা ! তুমি কোমলস্বভাব, মধুরভাষী, বেদহিতৈষী, দাতা এবং ধর্ম্মপরায়ণ ; বিশেষতঃ বহুতর লৌকিক নিয়ম তোমার জানা আছে ॥৩৬॥

এবং বৎস ! ভরতশ্রেষ্ঠ ! পরন্তপ ! রাজা ! এই জগতের সকল বিষয়ই তুমি জান ; আর ভাগ্যবশতই তুমি এই কষ্ট হইতে উত্তীর্ণ হইয়াছ ॥৩৭॥

প্রভাবশালী রাজশ্রেষ্ঠ রাজা ! তুমি ধর্ম্মাত্মা ও ধর্ম্মনিরত বলিয়াই দুষ্কর ব্রত হইতে উত্তীর্ণ হইয়াছ এবং সেই জন্যই নিজভাগ্যবশতঃ অনুচরবর্গের সহিত তোমাকে আমি দেখিতে পাইলাম" ॥৩৮॥

বৈশম্পায়ন বলিলেন—ভরতনন্দন ! তাহার পর শল্যরাজা দুর্য্যোধনের সহিত সম্মেলন, তাঁহার সমস্ত পরিচর্য্যার বিষয় এবং তাঁহাকে বরদানের বিষয় যুধিষ্ঠিরের নিকট কহিলেন ॥৩৯॥

---

(৩৭)···তারিতং ভরতর্ষভ !—পি । (৩৮)···নিস্তীর্য্য—পি,···ধর্ম্মনিচয়ং প্রভো !—বা ব র নি । (৩৯)···রাজন্ !—পি ।

একস্ত্বিচ্ছামি ভদ্রং তে ক্রিয়মাণং মহীপতে!।
রাজন্নকর্ত্তব্যমপি কর্ত্তুমর্হসি সত্তম! ॥৪১॥
মম ত্ববেক্ষয়া বীর! শৃণু বিজ্ঞাপয়ামি তে।
ভবানিহ মহারাজ! বাসুদেবসমো যুধি ॥৪২॥ (যুগ্মকম্)
কর্ণার্জ্জুনাভ্যাং সংপ্রাপ্তে দ্বৈরথে রাজসত্তম!।
কর্ণস্য ভবতা কার্য্যং সারথ্যং নাত্র সংশয়ঃ ॥৪৩॥
তত্র পাল্যোঽর্জ্জুনো রাজন্! যদি মে প্রিয়মিচ্ছসি!
তেজোবধশ্চ তে কার্য্যঃ সৌতেরস্মজ্জয়াবহঃ।
অকর্ত্তব্যমপি হ্যেতৎ কর্ত্তুমর্হসি মাতুল! ॥৪৪॥

শল্য উবাচ।

শৃণু পাণ্ডব! ভদ্রং তে যদ্‌ব্রবীষি দুরাত্মনঃ।
তেজোবধনিমিত্তং মাং সূতপুত্রস্য সম্মুখে ॥৪৫॥

---

ভারতকৌমুদী

একমিতি। ভদ্রম্ অস্মন্মঙ্গলম্, তে ত্বয়া। অকর্ত্তব্যমপি মম অবেক্ষয়া হিতচিকীর্ষয়া তু তৎ কর্ত্তুমর্হসীতি সম্বন্ধঃ। বাসুদেবসমঃ কৃষ্ণতুল্যঃ ॥৪১—৪২॥

কর্ণেতি। সংপ্রাপ্তে লব্ধে, দ্বৈরথে যুদ্ধে। সারথ্যযুক্তিং পরস্তাদ্বক্ষ্যতি ॥৪৩॥

তত্রেতি। তেজোবধো দর্পক্ষয়ঃ। সৌতেঃ কর্ণস্য। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৪॥

শৃণ্বিতি। যদ্‌ব্রবীষি তত্র ভদ্রং শৃণ্বিত্যন্বয়ঃ ॥৪৫॥

---

তখন যুধিষ্ঠির বলিলেন—"বীর! রাজা! আপনি দুর্য্যোধনের নিকটে সন্তুষ্ট চিত্তে কথাদ্বারা যে প্রতিশ্রুতি দিয়াছেন, তাহা ভালই করিয়াছেন ॥৪০॥

কিন্তু সাধুশ্রেষ্ঠ রাজা! আমি ইচ্ছা করি যে, আপনি আমার একটী মঙ্গল করেন; রাজা! তাহা আপনার অকর্ত্তব্য হইলেও আমার হিত করিবার ইচ্ছায় তাহা আপনি করিতে পারেন। শুনুন, আপনার নিকট নিবেদন করিতেছি—মহারাজ! আপনি এই জগতে যুদ্ধে কৃষ্ণেরই তুল্য ॥৪১—৪২॥

রাজশ্রেষ্ঠ! কর্ণ ও অর্জ্জুনের দ্বৈরথযুদ্ধ উপস্থিত হইলে, আপনি তখন কর্ণের সারথির কার্য্য করিবেন; এবিষয়ে কোন সন্দেহ নাই ॥৪৩॥

রাজা! তখন আপনার অর্জ্জুনকে রক্ষা করিতে হইবে; সুতরাং আপনি যদি আমার প্রিয়কার্য্য করিবার ইচ্ছা করেন, তবে আপনি আমাদের জয়জনক কর্ণের তেজোনাশ করিবেন। মাতুল! ইহা আপনার অকর্ত্তব্য হইলেও করিবেন" ॥৪৪॥

---

(৪৪)…যদি মৎপ্রিয়ম্—বা ব রা নি। (৪৫)…মহাত্মনঃ…সূতপুত্রস্য সঙ্গমে—বা ব রা নি।

অহং তস্য ভবিষ্যামি সংগ্রামে সারথির্ধ্রুবম্ ।
বাসুদেবেন হি সমং নিত্যং মাং স হি মন্যতে ॥৪৬॥
তস্যাহং কুরুশার্দ্দূল ! প্রতীপমহিতং বচঃ ।
ধ্রুবং সংকথয়িষ্যামি যোদ্ধুকামস্য সংযুগে ॥৪৭॥
যথা স হৃতদর্পশ্চ হৃততেজাশ্চ পাণ্ডব ! ।
ভবিষ্যতি সুখং হন্তুং সত্যমেতদ্‌ব্রবীমি তে ॥৪৮॥
এবমেতৎ করিষ্যামি যথা তাত ! ত্বমাত্থ মাম্ ।
যচ্চান্যদপি শক্ষ্যামি তৎ করিষ্যামি তে প্রিয়ম্ ॥৪৯॥
যচ্চ দুঃখং ত্বয়া প্রাপ্তং দ্যূতে বৈ কৃষ্ণয়া সহ ।
পরুষাণি চ বাক্যানি সূতপুত্রকৃতানি বৈ ॥৫০॥
জটাসুরাৎ পরিক্লেশঃ কীচকাচ্চ মহাদ্যুতে ! ।
দ্রৌপদ্যাধিগতং সর্ব্বং দময়ন্ত্যা যথাঽশুভম্ ॥৫১॥

---

ভারতকৌমুদী

অহমিতি। বাসুদেবস্য অর্জ্জুনসারথ্যেন তত্তুল্যস্যৈব স্বসারথ্যোচিত্যাদিতি ভাবঃ ॥৪৬॥

তস্যেতি। তস্য কর্ণস্য। প্রতীপং প্রতিকূলম্। সংযুগে যুদ্ধে ॥৪৭॥

যথেতি। সুখমনায়াসং যথা স্যাত্তথা, হন্তুং যোগ্য ইতি শেষঃ ॥৪৮॥

এবমিতি। এতৎ কর্ণস্য তেজোহননম্। আত্থ ব্রবীষি ॥৪৯॥

যদিতি। কৃষ্ণয়া দ্রৌপদ্যা। বাক্যানি শ্রুতানি। দময়ন্ত্যা ইব দ্রৌপদ্যা, জটাসুরাৎ

শল্য বলিলেন—"পাণ্ডুনন্দন ! দুরাত্মা কর্ণের সম্মুখে তাহার তেজোনাশের জন্য তুমি আমাকে যাহা বলিলে, সে বিষয়ে মঙ্গলের কথা শ্রবণ কর ॥৪৫॥

আমি নিশ্চয়ই যুদ্ধে কর্ণের সারথি হইব। কারণ, কর্ণ সর্ব্বদাই আমাকে কৃষ্ণের তুল্য মনে করে ॥৪৬॥

অতএব কৌরবশ্রেষ্ঠ ! নিশ্চয়ই আমি যুদ্ধে যুদ্ধাভিলাষী কর্ণের প্রতিকূল ও অহিতকর বাক্য বলিব ॥৪৭॥

পাণ্ডুনন্দন ! যাহাতে কর্ণ হৃতদর্প ও হৃততেজা হইয়া অনায়াসে অর্জ্জুনের হস্তে বধের যোগ্য হইবে ; ইহা আমি তোমাকে সত্য বলিতেছি ॥৪৮॥

বৎস ! তুমি আমাকে যাহা বলিলে, আমি এইরূপই ইহা করিব এবং অন্যও যাহা করিতে পারিব, সেরূপ তোমার প্রিয়কার্য্য করিব ॥৪৯॥

মহাতেজা যুধিষ্ঠির ! দ্যূতক্রীড়ার সময়ে দ্রৌপদীর সহিত তুমি যে দুঃখ ভোগ করিয়াছিলে এবং কর্ণের যে সকল নিষ্ঠুর বাক্য শুনিয়াছিলে, আর

---

(৪৭) অস্যাহম্—পি। (৪৮)…সুখো হন্তুম—পি। (৪৯)…শক্যামি—পি।

সর্ব্বং দুঃখমিদং বীর। সুখোদর্কং ভবিষ্যতি।
নাত্র মন্যুস্ত্বয়া কার্য্যো বিধির্হি বলবত্তরঃ ॥৫২॥ (বিশেষকম্)
দুঃখানি হি মহাত্মানঃ প্রাপ্নুবন্তি যুধিষ্ঠির!।
দেবৈরপি হি দুঃখানি প্রাপ্তানি জগতীপতে! ॥৫৩॥
ইন্দ্রেণ শ্রূয়তে রাজন্! সভার্য্যেণ মহাত্মনা।
অনুভূতং মহদ্‌দুঃখং দেবরাজেন ভারত! ॥৫৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি সঞ্জয়যানে শল্যবাক্যে অষ্টমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ভারতকৌমুদী

যঃ পরিক্লেশঃ, কীচকাচ্চ যথা সর্ব্বমশুভং দুঃখমধিগতং প্রাপ্তম। সুখমেব উদর্ক উত্তরফলং যস্য তৎ। মন্যুর্দৈন্যম্। বিধির্দৈবম্ ॥৫০—৫২॥

দুঃখানীতি। মহাত্মানো নলাদয়ঃ ॥৫৩॥

ইন্দ্রেণেতি। শ্রূয়তে ঋষিভ্যো বৃদ্ধেভ্যশ্চেতি শেষঃ ॥৫৪॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদযোগপর্ব্বণি সঞ্জয়যানে অষ্টমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ভারতভাবদীপঃ

প্রতীপং প্রসঙ্গপ্রতিকূলম্, অহিতং পরিণামবিরুদ্ধম্ ॥৪৭—৫১॥ মন্যুর্দৈন্যম্ ॥৫২—৫৮॥

ইতি শ্রীমহাভারতে উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

---

দময়ন্তীর ন্যায় দ্রৌপদীও জটাসুর হইতে যে ক্লেশ পাইয়াছিলেন এবং কীচক হইতে যে সকল দুঃখ ভোগ করিয়াছিলেন, এই সমস্ত দুঃখেরই পরিণামে সুখ হইবে; অতএব এবিষয়ে তুমি দৈন্য করিও না। কারণ, দৈবই প্রবল ॥৫০—৫২॥

রাজা যুধিষ্ঠির! মহাত্মারাও দুঃখ ভোগ করিয়া থাকেন এবং দেবতারাও দুঃখ পাইয়াছেন ॥৫৩॥

রাজা! ভরতনন্দন! শুনিতে পাই—মহাত্মা দেবরাজ ইন্দ্রও নিজ ভার্য্যার সহিত গুরুতর দুঃখ ভোগ করিয়াছিলেন” ॥৫৪॥

—:*:—

(৫৩) দুঃখানি তে মহাত্মানঃ—পি।

## নবমোঽধ্যায়ঃ।

—:*:—

যুধিষ্ঠির উবাচ।

কথমিন্দ্রেণ রাজেন্দ্র! সভার্য্যেণ মহাত্মনা।
দুঃখং প্রাপ্তং পরং ঘোরমেতদিচ্ছামি বেদিতুম্ ॥১॥

শল্য উবাচ।

শৃণু রাজন্! যথাবৃত্তমিতিহাসং পুরাতনম্।
সভার্য্যেণ যথা প্রাপ্তং দুঃখমিন্দ্রেণ ভারত! ॥২॥
ত্বষ্টা প্রজাপতির্হ্যাসীদ্দেবশ্রেষ্ঠো মহাতপাঃ।
স পুত্রং বৈ ত্রিশিরসমিন্দ্রদ্রোহাৎ কিলাসৃজৎ ॥৩॥
ঐন্দ্রং স প্রার্থয়ৎ স্থানং বিশ্বরূপো মহাদ্যুতিঃ।
তৈস্ত্রিভির্বদনৈর্ঘোরৈঃ সূর্য্যেন্দুজ্বলনোপমৈঃ ॥৪॥
বেদানেকেন সোঽধীতে সুরামেকেন চাপিবৎ।
একেন চ দিশঃ সর্ব্বাঃ পিবন্নিব নিরীক্ষতে ॥৫॥

ভারতকৌমুদী

কথমিতি। পরম্ অত্যন্তম্। বেদিতুং শ্রোতুম ॥১॥
শৃণ্বিতি। যথাবৃত্তং যথাজাতম্। ইতিহাসপদস্য বৃত্তান্তমাত্রপরত্বাৎ পুরাতনপদোপপত্তিঃ ॥২॥
ত্বষ্টেতি। ত্বষ্টা নাম। স ত্বষ্টা, ত্রীণি শিরাংসি যস্য তম্ ॥৩॥
ঐন্দ্রমিতি। বিশ্বরূপঃ কামরূপীত্যর্থঃ। ত্রিভির্বদনৈর্বিশিষ্টঃ ॥৪॥

যুধিষ্ঠির বলিলেন—"রাজশ্রেষ্ঠ! মহাত্মা ইন্দ্র ভার্য্যার সহিত কি প্রকারে অতিদারুণ দুঃখ ভোগ করিয়াছিলেন. ইহা আমি শুনিতে ইচ্ছা করি" ॥১॥

শল্য বলিলেন—"ভরতনন্দন রাজা! ইন্দ্র ভার্য্যার সহিত যে প্রকারে দুঃখ ভোগ করিয়াছিলেন, সেই প্রাচীন ইতিহাস তুমি যথাযথভাবে শ্রবণ কর ॥২॥

দেবশ্রেষ্ঠ ও মহাতপা 'ত্বষ্টা'-নামে এক প্রজাপতি ছিলেন। তিনি ইন্দ্রের প্রতি বিদ্বেষবশতঃ ত্রিশিরা একটী পুত্র উৎপাদন করিয়াছিলেন ॥৩॥

সেই পুত্র ইন্দ্রের পদ প্রার্থনা করিত, সে কামরূপী ও মহাতেজা ছিল এবং চন্দ্র, সূর্য্য ও অগ্নির ন্যায় তাহার তিনখানা মুখ ছিল ॥৪॥

(২) শৃণু রাজন্। পুরাবৃত্তম্—বা ব রা নি। (৫) ··একেনৈব দিশঃ সর্ব্বাঃ—পি

স তপস্বী মৃদুর্দান্তো ধর্ম্মে তপসি চোদ্যতঃ।
তপোঽতপ্যন্মহত্তীব্রং সুদুশ্চরমরিন্দম ! ॥৬॥
তস্য দৃষ্ট্বা তপোবীর্য্যং সত্যঞ্চামিততেজসঃ।
বিষাদমগমচ্ছক্র ইন্দ্রোঽয়ং মা ভবেদিতি ॥৭॥
কথং সজ্জেচ্চ ভোগেষু ন চ তপ্যেন্মহত্তপঃ।
বিবর্দ্ধমানস্ত্রিশিরাঃ সর্ব্বং ত্রিভুবনং গ্রসেৎ ॥৮॥
ইতি সঞ্চিন্ত্য বহুধা বুদ্ধিমান্ ভরতর্ষভ !।
আজ্ঞাপয়ৎ সোঽপ্সরসস্ত্বষ্টৃপুত্রপ্রলোভনে ॥৯॥
যথা স সজ্জেত্ত্রিশিরাঃ কামভোগেষু বৈ ভৃশম্।
ক্ষিপ্রং কুরুত গচ্ছধ্বং প্রলোভয়ত মা চিরম্ ॥১০॥

---

ভারতকৌমুদী

বেদানিতি। একেন বদনেন। সুরামপিবদিত্যনেনাস্য অসুরত্বমপি সূচিতম্ ॥৫॥
স ইতি। দান্ত ইন্দ্রিয়দমনশীলঃ। উদ্যতঃ প্রবৃত্তঃ ॥৬॥
তস্যেতি। বিষাদমুদ্বেগম্, শক্র ইন্দ্রঃ ॥৭॥
কথমিতি। বিবর্দ্ধমানো বয়োবাহুল্যেন বিশেষপুষ্টিং লভমানঃ ॥৮॥
ইতীতি। স শক্রঃ। ত্বষ্টৃপুত্রস্য তস্য ত্রিশিরসঃ প্রলোভনে ॥৯॥
যথেতি। সজ্জেৎ আসক্তো ভবেৎ। মা চিরং ন বিলম্বধ্বম্ ॥১০॥

সে, একমুখদ্বারা বেদ অধ্যয়ন করিত, অপর মুখদ্বারা সুরাপান করিত এবং অন্য মুখদ্বারা সকল দিক্ই যেন গ্রাস করিতে থাকিয়া নিরীক্ষণ করিত ॥৫॥

অরিন্দম রাজা! ক্রমে সে, তপস্বী, কোমলস্বভাব, জিতেন্দ্রিয় এবং ধর্ম্মে ও তপস্যায় প্রবৃত্ত হইয়া অতিদুষ্কর ও অতিতীব্র তপস্যা করিতে লাগিল ॥৬॥

ক্রমে ইন্দ্র সেই অমিততেজার তপোবল ও সত্যপরায়ণতা দেখিয়া 'এ ইন্দ্র হইয়া না পড়ে' এইরূপে উদ্বিগ্ন হইয়া পড়িলেন ॥৭॥

'ত্রিশিরা কি প্রকারে ভোগে আসক্ত হইবে, কি প্রকারেই বা তপস্যা করিবে না; কিন্তু সে বিশেষ বৃদ্ধি পাইলে সমগ্র ত্রিভুবনই গ্রাস করিবে' ॥৮॥

ভরতশ্রেষ্ঠ! বুদ্ধিমান্ ইন্দ্র এই প্রকার বহুতর চিন্তা করিয়া সেই ত্রিশিরার প্রলোভনের জন্য অপ্সরাদিগকে আদেশ করিলেন—॥৯॥

"অপ্সরোগণ! ত্রিশিরা যাহাতে কামভোগে অত্যন্ত আসক্ত হয়, তোমরা সত্বর তাহা কর, যাও, যাইয়া তাহাকে প্রলুব্ধ কর, বিলম্ব করিও না ॥১০॥

---

(৬)···তপস্তস্য মহত্তীব্রম্- বা ব ব্রা নি। (৮)···সর্ব্বং হি ভুবনম্—বা ব ব্রা নি। (১০)···কামলোভেষু—পি।

শৃঙ্গারবেষাঃ সুশ্রোণ্যো হারৈর্যুক্তা মনোহরৈঃ।
হাবভাবসমাযুক্তাঃ সর্ব্বাঃ সৌন্দর্য্যশোভিতাঃ।
প্রলোভয়ত ভদ্রং বঃ শময়ধ্বং ভয়ং মম ॥১১॥
অসুস্থং হ্যাত্মনাত্মানং লক্ষয়ামি বরাঙ্গনাঃ!।
ভয়মেতন্মহাঘোরং ক্ষিপ্রং নাশয়তাবলাঃ! ॥১২॥

অপ্সরস ঊচুঃ।

তথা যত্নং করিষ্যামঃ শক্র! তস্য প্রলোভনে।
যথা নাবাপ্স্যসি ভয়ং তস্মাদ্বলনিষূদন! ॥১৩॥
নির্দ্দহন্নিব চক্ষুর্ভ্যাং যোঽসাবাস্তে তপোনিধিঃ।
তং প্রলোভয়িতুং দেব! গচ্ছামঃ সহিতা বয়ম্।
যতিষ্যামো বশে কর্ত্তুং ব্যপনেতুঞ্চ তে ভয়ম্ ॥১৪॥

ভারতকৌমুদী

শৃঙ্গারেতি। সুশ্রোণ্যঃ সুন্দরনিতম্বাঃ। "নির্ব্বিকারাত্মকে চিত্তে ভাবঃ প্রথমবিক্রিয়া।" "ভাব এবাল্পসংলক্ষ্যবিকারো হাব উচ্যতে।" ইতি চ সাহিত্যদর্পণঃ। তাভ্যাং তচ্চেষ্টাভ্যাং সমাযুক্তা যূয়ম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥

অসুস্থমিতি। মহাঘোরং নিতান্তাধিকম্। অধিকার্থে ঘোরশব্দপ্রয়োগ উত্তররামচরিতেঽপি। যথা—"ঘোরং লোকে বিততমযশঃ..." ইতি ॥১২॥

তথেতি। শক্র! হে ইন্দ্র!। বলনিষূদন! হে বলাসুরনাশক! ॥১৩॥

নির্দ্দহন্নিতি। সহিতাঃ সম্মিলিতাঃ। ব্যপনেতুং নাশয়িতুম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৪॥

তোমরা সকলেই স্থূলনিতম্বা ও সর্ব্বাঙ্গসুন্দরী; সুতরাং তোমরা শৃঙ্গারোপযোগী বেষ ও মনোহর হার ধারণ করিয়া এবং হাব-ভাব-সমাযুক্ত হইয়া যাইয়া তাহাকে প্রলুব্ধ কর এবং আমার ভয় দূর কর; তোমাদের মঙ্গল হউক ॥১১॥

উত্তম রমণীগণ! আমি নিজেই নিজেকে অসুস্থ বলিয়া লক্ষ্য করিতেছি; অতএব অবলাগণ! তোমরা সত্বর আমার এই গুরুতর ভয় নিবারণ কর" ॥১২॥

অপ্সরোগণ বলিল—"দেবরাজ! বলনিষূদন! আপনি যাহাতে ত্রিশিরা হইতে ভয় না পান, সেইভাবেই আমরা তাঁহার প্রলোভনের চেষ্টা করিব ॥১৩॥

দেব! ঐ যে তপোনিধি নয়নযুগলদ্বারা দগ্ধ করতই যেন অবস্থান করিতেছেন, উঁহাকে প্রলুব্ধ করিবার জন্য আমরা মিলিত হইয়া যাইব এবং উঁহাকে বশীভূত করিবার জন্য এবং আপনার ভয় দূর করিবার জন্য চেষ্টা করিব" ॥১৪॥

(১১)...হাবহাস্য—পি। (১২) অস্বস্থম...ভয়ং তন্মে—বা ব রা নি।

শল্য উবাচ।

ইন্দ্রেণ তাস্ত্বনুজ্ঞাতা জগ্মুস্ত্রিশিরসোঽন্তিকম্।
তত্র তা বিবিধৈর্ভাবৈর্লোভয়ন্ত্যো বরাঙ্গনাঃ ॥১৫॥
নৃত্যং সংদর্শয়ামাসুস্তথৈবাঙ্গেষু সৌষ্ঠবম্।
নাভ্যগচ্ছৎ প্রহর্ষং তাঃ স পশ্যন্ সুমহাতপাঃ ॥১৬॥
ইন্দ্রিয়াণি বশে কৃত্বা পূর্ণসাগরসন্নিভঃ।
তাস্তু যত্নং পরং কৃত্বা পুনঃ শক্রমুপস্থিতাঃ ॥১৭॥ (বিশেষকম্)
কৃতাঞ্জলিপুটাঃ সর্ব্বা দেবরাজমথাব্রুবন্।
ন স শক্যঃ সুদুর্দ্ধর্ষো ধৈর্য্যাচ্চালয়িতুং বিভো ! ॥১৮॥
যত্তে কার্য্যং মহাভাগ ! ক্রিয়তাং তদনন্তরম্।
সম্পূজ্যাপ্সরসঃ শক্রো বিসৃজ্য চ মহামতিঃ ॥১৯॥
চিন্তয়ামাস তস্যৈব বধোপায়ং মহাত্মনঃ।
স তূষ্ণীং চিন্তয়ন্ বীরো দেবরাজঃ প্রতাপবান্ ॥২০॥

ভারতকৌমুদী

ইন্দ্রেণেতি। ত্রিশিরসস্ত্বষ্টুপুত্রস্য। সৌষ্ঠবং নৈপুণ্যম্। প্রহর্ষমানন্দম্। পূর্ণসাগরসন্নিভঃ অক্ষুব্ধ ইত্যর্থঃ। যত্নং প্রলোভনচেষ্টাম্ ॥১৫—১৭॥

কৃতেতি। সর্ব্বা অপ্সরসঃ। স ত্রিশিরাঃ ॥১৮॥

শল্য বলিলেন—"ইন্দ্রের অনুমতিক্রমে সেই অপ্সরারা ত্রিশিরার নিকট গমন করিল এবং তাহারা নানাপ্রকারে প্রলুব্ধ করিতে থাকিয়া নৃত্য ও অঙ্গচালননৈপুণ্য দেখাইল; কিন্তু অতিমহাতপা ত্রিশিরা তাহাদিগকে দেখিয়াও আনন্দ লাভ করিল না; বরং ইন্দ্রিয়গুলিকে বশীভূত করিয়া পূর্ণ সমুদ্রের ন্যায় অক্ষুব্ধই রহিল; সুতরাং অপ্সরারা প্রলোভনের জন্য বিশেষ চেষ্টা করিয়া পুনরায় ইন্দ্রের নিকট উপস্থিত হইল ॥১৫—১৭॥

তাহার পর অপ্সরারা সকলে কৃতাঞ্জলি হইয়া দেবরাজকে বলিল—"প্রভু! আমরা অতিদুর্দ্ধর্ষ ত্রিশিরাকে ধৈর্য্য হইতে বিচলিত করিতে পারিলাম না ॥১৮॥

অতএব মহাভাগ! এখন আপনার যাহা কর্ত্তব্য, তাহা আপনি করুন"। তদনন্তর মহামতি ইন্দ্র অপ্সরাদিগকে সম্মানিত করিয়া এবং বিদায় দিয়া, সেই মহাত্মা ত্রিশিরারই বধের উপায় চিন্তা করিতে লাগিলেন। ক্রমে বীর, প্রতাপ-

(১৬) নিত্যং সংদর্শয়ামাসুঃ—বা ব রা, নৃত্তং সংদর্শয়ামাসুঃ—নি। (১৭)…পূর্ব্বসাগর—বা ব রা। (১৮)…চালয়িতুং প্রভো !—বা ব রা নি। (২০)…বধোপায়ং মহামতিঃ—বা ব রা নি।

বিনিশ্চিতমতির্ধীমান্ বধে ত্রিশিরসোঽভবৎ ।
বজ্রমস্য ক্ষিপাম্যদ্য স ক্ষিপ্রং ন ভবিষ্যতি ॥২১॥ (বিশেষকম্)
শত্রুঃ প্রবৃদ্ধো নোপেক্ষ্যো দুর্ব্বলোঽপি বলীয়সা ।
শাস্ত্রবুদ্ধ্যা বিনিশ্চিত্য কৃত্বা বুদ্ধিং বধে দৃঢ়াম্ ॥২২॥
অথ বৈশ্বানরনিভং ঘোররূপং ভয়াবহম্ ।
মুমোচ বজ্রং সংক্রুদ্ধঃ শক্রস্ত্রিশিরসং প্রতি ॥২৩॥ (যুগ্মকম্)
স পপাত ততস্তেন বজ্রেণ দৃঢ়মাহতঃ ।
পর্ব্বতস্যেব শিখরং প্রণুন্নং ধরণীতলে ॥২৪॥
তং তু বজ্রহতং দৃষ্ট্বা শয়ানমচলোপমম্ ।
ন শর্ম্ম লেভে দেবেন্দ্রো দীপিতস্তস্য তেজসা ॥২৫॥

---

ভারতকৌমুদী

যদিতি। কার্য্যং কর্ত্তব্যমস্তি। সম্পূজ্য সম্মান্য। তস্য ত্রিশিরসঃ। অস্য ত্রিশিরস উপরি। স ত্রিশিরাঃ, ক্ষিপ্রং ন ভবিষ্যতি ন স্থাস্যতি বিনঙ্ক্ষ্যতীত্যর্থঃ ॥১৯—২১॥

শক্ররিতি। প্রবৃদ্ধঃ প্রকর্ষেণ বর্দ্ধমানঃ। বৈশ্বানরনিভমগ্নিতুল্যম্ ॥২২—২৩॥

স ইতি। শিখরং শৃঙ্গম্, প্রণুন্নং বজ্রেণৈব ছিন্নম্ ॥২৪॥

তমিতি। শর্ম্ম সুখম্। দীপিত আলোকিতঃ ॥২৫॥

---

শালী ও বুদ্ধিমান্ দেবরাজ নীরবে চিন্তা করিতে থাকিয়া ত্রিশিরার বধবিষয়ে এইরূপ বুদ্ধি স্থির করিলেন যে, 'আমি অদ্যই ত্রিশিরার উপরে বজ্রক্ষেপ করিব; তাহা হইলেই সে সত্বর বিনষ্ট হইবে' ॥১৯—২১॥

'দুর্ব্বল শত্রুও বৃদ্ধি পাইতে লাগিলে, প্রবল ব্যক্তি সেই শত্রুকে উপেক্ষা করিবেন না' এই নীতিশাস্ত্রজ্ঞান অনুসারে ইন্দ্র ত্রিশিরার বধে দৃঢ় বুদ্ধি করিয়া অত্যন্ত ক্রুদ্ধ হইয়া ত্রিশিরার প্রতি অগ্নিতুল্য ভয়ঙ্করমূর্ত্তি ও ভয়জনক বজ্র নিক্ষেপ করিলেন ॥২২—২৩॥

তাহার পর ত্রিশিরা সেই বজ্রদ্বারা গুরুতর আহত হইয়া ছিন্ন পর্ব্বতশৃঙ্গের ন্যায় ভূতলে পতিত হইল ॥২৪॥

কিন্তু ত্রিশিরা বজ্রহত হইয়া ভূতলে পর্ব্বতের ন্যায় শয়িত রহিয়াছে, ইহা দেখিয়াও, তাহার তেজে আলোকিত হইয়া দেবরাজ শান্তি লাভ করিতে পারিলেন না ॥২৫॥

(২৪)…হতস্তেন…মেদিনীতলে—বা ব রা নি

হতোঽপি দীপ্ততেজাঃ স জীবন্নিব হি দৃশ্যতে।
ঘাতিতস্য শিরাংস্যাজৌ জীবন্তীবাদ্ভুতানি বৈ ॥২৬॥
ততোঽতিভীতরূপস্তু শক্র আস্তে বিচারয়ন্।
অথাজগাম পরশুং স্কন্ধেনাদায় বর্দ্ধকিঃ ॥২৭॥
তদরণ্যং মহারাজ! যত্রাস্তেঽসৌ নিপাতিতঃ।
স ভীতস্তত্র তক্ষাণং ঘটমানং শচীপতিঃ ॥২৮॥
অপশ্যদব্রবীচ্চৈনং সত্বরং পাকশাসনঃ।
ক্ষিপ্রং ছিন্ধি শিরাংস্যস্য কুরুষ্ব বচনং মম ॥২৯॥ (বিশেষকম্)

তক্ষোবাচ।

মহাস্কন্ধো ভৃশং হ্যেষ পরশুর্ন ভবিষ্যতি।
কর্ত্তুঞ্চাহং ন শক্যামি কর্ম্ম সদ্ভির্বিগর্হিতম্ ॥৩০॥

---

ভারতকৌমুদী

হত ইতি। আজৌ যুদ্ধে, জীবন্তীব জীবজ্জনসম্বন্ধীনীব ॥২৬॥

তত ইতি। আস্তে তিষ্ঠতি স্ম। বর্দ্ধকিঃ কশ্চিৎ তক্ষা। ঘটমানম্ অকস্মাদাগতম্। পাকশাসন ইন্দ্রঃ। অস্য ত্রিশিরসঃ ॥২৭—২৯॥

ভারতভাবদীপঃ

কথমিতি ॥১—১০॥ হাবাঃ শৃঙ্গারচেষ্টাঃ, ভাবাঃ চিত্তবিকারাঃ হর্ষাদয়স্তৈর্যুক্তাঃ ॥১১—১৫॥ সৌষ্ঠবং সৌন্দর্য্যং প্রহর্ষং লব্ধভোগোঽস্মীতি তোষম্ ॥১৬—২৬॥ বর্দ্ধকিঃ তক্ষা ॥২৭—২৯॥ ন

---

কারণ, উজ্জ্বলতেজা ত্রিশিরা নিহত হইয়াও জীবিতের তুল্যই দৃষ্টিগোচর হইতেছিল এবং নিহত ত্রিশিরার মস্তকগুলিও জীবিত ব্যক্তির মস্তকের ন্যায়ই অদ্ভুত দেখা যাইতেছিল ॥২৬॥

তাহাতে অত্যন্ত ভীত হইয়া দেবরাজ মনে মনে বিতর্ক করিতে থাকিয়া অবস্থান করিতে লাগিলেন। মহারাজ! তাহার পর একজন বর্দ্ধকি (কাঠের মিস্ত্রি) স্কন্ধে একখানা কুঠার লইয়া—যেখানে ঐ ত্রিশিরা নিপাতিত ছিল, সেই বনে আগমন করিল। তখন ভীত শচীপতি ইন্দ্র অকস্মাৎ উপস্থিত সেই বর্দ্ধকিকে দেখিলেন এবং তৎক্ষণাৎ তাহাকে বলিলেন—"তুমি সত্বর উহার মস্তকগুলি ছেদন কর, আমার বাক্য রক্ষা কর" ॥২৭—২৯॥

বর্দ্ধকি বলিল—"ইহার গলদেশ অত্যন্ত দৃঢ়; সুতরাং আমার এই কুঠার

(২৭) ততোঽতিভীতগাত্রস্তু—বা ব রা নি। (৩০)…ন শক্ষ্যামি—বা ব রা নি।

ইন্দ্র উবাচ।

মা ভৈস্ত্বং শীঘ্রমেতদ্বৈ কুরুষ্ব বচনং মম।
মৎপ্রসাদাদ্ধি তে শস্ত্রং বজ্রকল্পং ভবিষ্যতি ॥৩১॥

তক্ষোবাচ।

কং ভবন্তমহং বিদ্যাং ঘোরকর্ম্মাণমদ্য বৈ।
এতদিচ্ছাম্যহং শ্রোতুং তত্ত্বেন কথয়স্ব মে ॥৩২॥

ইন্দ্র উবাচ।

অহমিন্দ্রো দেবরাজস্তক্ষন্! বিদিতমস্তু তে।
কুরুষ্বৈতদ্‌যথোক্তং মে তক্ষন্! মাত্র বিচারয় ॥৩৩॥

তক্ষোবাচ।

ক্রূরেণ নাপত্রপসে কথং শক্রেহ কর্ম্মণা।
ঋষিপুত্রমিমং হত্বা ব্রহ্মহত্যাভয়ং ন তে ॥৩৪॥

ভারতকৌমুদী

মহেতি। মহাস্কন্ধো দৃঢ়গলঃ। ন ভবিষ্যতি ছেদনসমর্থ ইতি শেষঃ ॥৩০॥
মেতি। বজ্রকল্পং দৃঢ়ম্। অতএবাস্য ছেদনসমর্থমপি ভবিষ্যতীতি ভাবঃ ॥৩১॥
কমিতি। বিদ্যাং জানীয়াম্। তত্ত্বেন যাথার্থ্যেন ॥৩২॥
অহমিতি। মে ময়া যথা উক্তম্, এতৎ তথা কুরুষ্ব ॥৩৩॥
ক্রূরেণেতি। ক্রূরেণ নিষ্ঠুরেণ, অপত্রপসে লজ্জসে ॥৩৪॥

---

ইহা ছেদন করিতে সমর্থ হইবে না। বিশেষতঃ, আমিও এই সজ্জনবিগর্হিত কার্য্য করিতে পারিব না" ॥৩০॥

ইন্দ্র বলিলেন—"বর্দ্ধকি! তুমি ভয় করিও না; সত্বর আমার এই কথা রাখ। আমার অনুগ্রহে তোমার অস্ত্র বজ্রতুল্য হইবে" ॥৩১॥

বর্দ্ধকি বলিল—"এই দারুণকর্ম্মা আপনি কে? ইহা আমি শুনিতে ইচ্ছা করি; আপনি আমার নিকট যথার্থ বলুন" ॥৩২॥

ইন্দ্র বলিলেন—"বর্দ্ধকি! তুমি জানিয়া রাখ যে, আমি দেবরাজ ইন্দ্র; অতএব আমি যেমন বলিয়াছি, তেমন কার্য্য কর; এবিষয়ে কোন বিচার করিও না" ॥৩৩॥

বর্দ্ধকি বলিল—"দেবরাজ! আপনি এই নিষ্ঠুর কার্য্যদ্বারা কেন লজ্জিত হইতেছেন না? এই ঋষিপুত্রকে হত্যা করিয়া আপনার কি ব্রহ্মহত্যার ভয়ও হয় নাই?" ॥৩৪॥

ইন্দ্র উবাচ।

পশ্চাদ্ধর্ম্মং চরিষ্যামি পাবনার্থং সুদুশ্চরম্।
শক্রুরেষ মহাবীর্য্যো বজ্রেণ নিহতো ময়া ॥৩৫॥
অদ্যাপি চাহমুদ্বিগ্নস্তক্ষন্নস্মাদ্বিভেমি বৈ।
ক্ষিপ্রং ছিন্ধি শিরাংসি ত্বং করিষ্যেঽনুগ্রহং তব ॥৩৬॥
শিরঃ পশোস্তে দাস্যন্তি ভাগং যজ্ঞেষু মানবাঃ।
এষ তেঽনুগ্রহস্তক্ষন্! ক্ষিপ্রং কুরু মম প্রিয়ম্ ॥৩৭॥

শল্য উবাচ।

এতচ্ছ্রুত্বা তু তক্ষা স মহেন্দ্রবচনাত্তদা।
শিরাংস্যথ ত্রিশিরসঃ কুঠারেণাচ্ছিনত্তদা ॥৩৮॥
নিকৃত্তেষু ততস্তেষু নিষ্ক্রামন্নণ্ডজাস্ত্বথ।
কপিঞ্জলাস্তিত্তিরাশ্চ কলাবঙ্কাশ্চ সংঘশঃ ॥৩৯॥

ভারতকৌমুদী

পশ্চাদিতি। পাবনার্থম্ আত্মনঃ শোধনার্থম্ এতৎপাপক্ষয়ার্থমিত্যর্থঃ ॥৩৫॥
অদ্যেতি। হে তক্ষন্! বর্দ্ধকে! অস্মাৎ ত্রিশিরসঃ ॥৩৬॥
শির ইতি। মানবা যজ্ঞেষু পশোঃ শিরস্তে ভাগং দাস্যন্তি ॥৩৭॥
এতদিতি। স তক্ষা বর্দ্ধকিঃ। শিরাংসি ত্রীণ্যেব ॥৩৮॥
নিকৃত্তেষিতি। নিকৃত্তেষু ছিন্নেষু। নিষ্ক্রামন্ নিরক্রামন্, অণ্ডজাঃ পক্ষিণঃ ॥৩৯॥

ইন্দ্র বলিলেন—"আমি পরে আত্মশোধনের জন্য অতিদুষ্কর ধর্ম্ম আচরণ করিব। এই মহাবল অসুর আমার শত্রু; তাই আমি উহাকে বজ্রদ্বারা নিহত করিয়াছি ॥৩৫॥

বর্দ্ধকি! আমি এখনও উদ্বিগ্ন রহিয়াছি এবং উহার ভয় করিতেছি; অতএব সত্বর তুমি উহার মস্তকগুলি ছেদন কর, আমি তোমার প্রতি অনুগ্রহ করিব ॥৩৬॥

বর্দ্ধকি! মানুষেরা যজ্ঞ করিবার সময়ে পশুর মস্তকই তোমাকে তোমার ভাগস্বরূপ দান করিবে। ইহাই তোমার প্রতি আমার অনুগ্রহ; অতএব তুমি সত্বর আমার প্রিয়কার্য্য কর" ॥৩৭॥

শল্য বলিলেন—"তখন সেই বর্দ্ধকি এই কথা শুনিয়া ইন্দ্রের বচন অনুসারে তখনই কুঠারদ্বারা ত্রিশিরার মস্তকগুলি ছেদন করিল ॥৩৮॥

(৩৫)…সুদুস্তরম্—পি। (৩৬)…তক্ষংস্তস্মাৎ—প। (৩৯)…নিষ্ক্রামন্তি শিরঃস্বথ পি, কলবিঙ্কাশ্চ সর্ব্বশঃ—বা ব রা নি।

যেন বেদানধীতে স্ম পিবতে সোমমেব চ।
তস্মাদ্বক্ত্রাদ্বিনিশ্চেরুঃ ক্ষিপ্রং তস্য কপিঞ্জলাঃ ॥৪০॥
যেন সর্ব্বা দিশো রাজন্! পিবন্নিব নিরীক্ষতে।
তস্মাদ্বক্ত্রাদ্বিনিশ্চেরুস্তিত্তিরাস্তস্য পাণ্ডব! ॥৪১॥
যৎ সুরাপস্তু তস্যাসীদ্বক্ত্রং ত্রিশিরসস্তদা।
কলবিঙ্কা বিনিষ্পেতুঃ শ্যেনাশ্চ ভরতর্ষভ! ॥৪২॥
ততস্তেষু নিকৃত্তেষু বিজ্বরো মঘবানথ।
জগাম ত্রিদিবং হৃষ্টস্তক্ষাপি স্বগৃহং যযৌ।
মেনে কৃতার্থমাত্মানং হত্বা শত্রুং সুরারিহা ॥৪৩॥
ত্বষ্টা প্রজাপতিঃ শ্রুত্বা শক্রেণাথ হতং সুতম্।
ক্রোধসংরক্তনয়ন ইদং বচনমব্রবীৎ ॥৪৪॥

---

ভারতকৌমুদী

যেনেতি। যেন বক্ত্রেণ, অধীতে স্ম স ত্রিশিরাঃ, সোমং রসম্ ॥৪০॥

যেনেতি। নিরীক্ষতে স্ম। তস্য ত্রিশিরসঃ ॥৪১॥

যদিতি। সুরাপং সুরাপানকারি। বিনিষ্পেতুঃ নির্জগ্মুঃ ॥৪২॥

তত ইতি। তেষু শিরঃসু, নিকৃত্তেষু ছিন্নেষু, বিজ্বরো নিঃসন্তাপো নিরুদ্বেগ ইত্যর্থঃ। তক্ষা স বর্দ্ধকিঃ। সুরারিহা অসুরহন্তা ইন্দ্রঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৩॥

ত্বষ্টেতি। শক্রেণ ইন্দ্রেণ, সুতং নিজপুত্রং ত্রিশিরসম্ ॥৪৪॥

সেই মস্তকগুলি ছিন্ন হইলে, সেগুলি হইতে চাতক, তিত্তিরি এবং চড়ুই পক্ষী সকল দলে দলে নির্গত হইল ॥৩৯॥

ত্রিশিরা যে মুখদ্বারা বেদপাঠ ও সোমপান করিত, তাহার সেই মুখ হইতে সত্বরই চাতকপক্ষী সকল নির্গত হইল ॥৪০॥

রাজা! পাণ্ডুনন্দন! ত্রিশিরা যে মুখদ্বারা সকল দিক্‌ই যেন পান করিতে থাকিয়া নিরীক্ষণ করিত, তাহার সেই মুখ হইতে তিত্তিরিপক্ষী সকল বহির্গত হইল ॥৪১॥

আর ভরতশ্রেষ্ঠ! সেই ত্রিশিরার যে মুখখানা সুরাপান করিত, সেই মুখ হইতে তখন চড়ুই ও শ্যেনপক্ষী সকল নির্গত হইল ॥৪২॥

সেই মস্তকগুলি ছিন্ন হইলে, ইন্দ্র নিরুদ্বেগ ও আনন্দিত হইয়া স্বর্গে চলিয়া গেলেন; বর্দ্ধকিও আপন ভবনে গমন করিল। তৎকালে ইন্দ্র শত্রুবধ করিয়া আপনাকে কৃতার্থ মনে করিয়াছিলেন ॥৪৩॥

---

(৪০)…বক্ত্রাদ্বিনিষ্পেতুঃ—পি। (৪১)…বিনিষ্পেতুস্তিত্তিরাঃ—পি।

ত্বষ্টোবাচ।

তপ্যমানং তপো নিত্যং ক্ষান্তং দান্তং জিতেন্দ্রিয়ম্।
বিনাপরাধেন যতঃ পুত্রং হিংসিতবান্ মম।
তস্মাচ্ছক্রবিনাশায় বৃত্রমুৎপাদয়াম্যহম্ ॥৪৫॥
লোকাঃ পশ্যন্তু মে বীর্য্যং তপসশ্চ বলং মহৎ।
স চ পশ্যতু দেবেন্দ্রো দুরাত্মা পাপচেতনঃ ॥৪৬॥
উপস্পৃশ্য ততঃ ক্রুদ্ধস্তপস্বী সুমহাযশাঃ।
অগ্নৌ হুত্বা সমুৎপাদ্য ঘোরং বৃত্রমুবাচ হ ॥৪৭॥
ইন্দ্রশত্রো! বিবর্দ্ধস্ব প্রভাবাত্তপসো মম।
সোঽবর্দ্ধত দিবং স্তব্ধ্বা সূর্য্যবৈশ্বানরোপমঃ ॥৪৮॥
কিং করোমীতি চোবাচ কালসূর্য্য ইবোদিতঃ।
শক্রং জহীতি চাপ্যুক্তো জগাম ত্রিদিবং ততঃ ॥৪৯॥

ভারতকৌমুদী

তপ্যেতি। ক্ষান্তং ক্ষমাযুক্তম্, দান্তং মনোদমনান্বিতম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৫॥
লোকা ইতি। বীর্য্যং মনসো বলম্। পাপচেতনঃ পাপান্বিতচিত্তঃ ॥৪৬॥
উপেতি। উপস্পৃশ্য আচম্য, "উপস্পর্শস্ত্বাচমনম্" ইত্যমরঃ ॥৪৭॥
ইন্দ্রেতি। হে ইন্দ্রশত্রো! বৃত্র!। স্তব্ধ্বা আক্রম্য ॥৪৮॥

এদিকে ইন্দ্র আপন পুত্র ত্রিশিরাকে বধ করিয়াছেন, ইহা শুনিয়া ত্বষ্টা প্রজাপতি ক্রোধে আরক্তনয়ন হইয়া এই কথা বলিলেন ॥৪৪॥

ত্বষ্টা বলিলেন—"আমার পুত্র ত্রিশিরা তপস্যা করিতেছিল এবং সর্ব্বদাই ক্ষমাশীল, চিত্তদমনকারী ও জিতেন্দ্রিয় ছিল; এই অবস্থায় ইন্দ্র যখন বিনা অপরাধে তাহাকে বধ করিয়াছে; তখন ইন্দ্রবধের জন্য আমি 'বৃত্র'-নামক পুত্র উৎপাদন করিব ॥৪৫॥

জগতের লোক আমার মনের বল ও তপস্যার গুরুতর বল দর্শন করুক এবং দুরাত্মা ও পাপচিত্ত ইন্দ্রও দেখুক" ॥৪৬॥

তাহার পর তপস্বী ও মহাযশা ত্বষ্টা প্রজাপতি ক্রুদ্ধ হইয়া আচমনপূর্ব্বক অগ্নিতে আহুতি দিয়া ভয়ঙ্কর বৃত্রাসুরকে উৎপাদন করিয়া তাহাকে বলিলেন—॥৪৭॥

"ইন্দ্রশত্রু! তুমি আমার তপস্যার প্রভাবে বৃদ্ধি লাভ কর"। তখন অগ্নি ও সূর্য্যের তুল্য তেজস্বী বৃত্রাসুর আকাশ আক্রমণ করিয়া বৃদ্ধি পাইল ॥৪৮॥

(৪৫)…অনপরাধিনং যস্মাৎ…তস্মাচ্ছক্রবধার্থায়—পি।

ততো যুদ্ধং সমভবদ্‌বৃত্রবাসবয়োর্মহৎ ।
সংক্রুদ্ধয়োর্মহাঘোরং প্রসক্তং কুরুসত্তম ! ॥৫০॥
ততো জগ্রাহ দেবেন্দ্রং বৃত্রো বীরঃ শতক্রতুম্ ।
অপাবৃত্যাক্ষিপদ্বক্ত্রে শক্রং কোপসমন্বিতঃ ॥৫১॥
গ্রস্তে বৃত্রেণ শক্রে তু সংভ্রান্তাস্ত্রিদশেশ্বরাঃ ।
অসৃজংস্তে মহাসত্ত্বা জৃম্ভিকাং বৃত্রনাশিনীম্ ॥৫২॥
বিজৃম্ভমাণস্য ততো বৃত্রস্যাস্যাদপাবৃতাৎ ।
স্বান্যঙ্গান্যভিসংক্ষিপ্য নিষ্ক্রান্তো বলনাশনঃ ॥৫৩॥

ভারতকৌমুদী

কিমিতি। উবাচ স বৃত্র ইত্যনুবৃত্তিঃ, উক্তঃ ত্বষ্ট্রা ॥৪৯॥

তত ইতি। প্রসক্তং প্রবৃত্তম্। কুরুসত্তম! যুধিষ্ঠির! ॥৫০॥

তত ইতি। অপাবৃত্য ব্যাদায় ॥৫১॥

গ্রস্ত ইতি। শক্রে বৃত্রেণ গ্রস্তে সতি তু, মহাসত্ত্বা মহাপ্রভাবাঃ, তে ত্রিদশেশ্বরাঃ, সম্ভ্রান্তা উদ্বেগেন ব্যস্তচিত্তাঃ সন্তঃ, বৃত্রনাশিনীং তৎপ্রভাবনাশিনীং জৃম্ভিকামসৃজৎ ॥৫২॥

ভারতভাবদীপঃ

ভবিষ্যতি নঙ্ক্ষ্যতি ॥৩০—৪৬॥ উপস্পৃশ্য আচম্য ॥৪৭—৫০॥ অপাবৃত্য মুখং সম্প্রসার্য্য ॥৫১—৫৯॥

ইতি শ্রীমহাভারতে উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে নবমোঽধ্যায়ঃ ॥৯॥

এবং প্রলয়কালের সূর্য্যের ন্যায় উদিত সেই বৃত্রাসুর বলিল—"আমি কি করিব"। ত্বষ্টা বলিলেন—"ইন্দ্রকে বধ কর"। তাহার পর বৃত্রাসুর স্বর্গে গমন করিল ॥৪৯॥

কৌরবশ্রেষ্ঠ! তাহার পর অত্যন্ত ক্রুদ্ধ ইন্দ্র ও বৃত্রাসুরের অতি ভয়ঙ্কর ও গুরুতর যুদ্ধ হইতে লাগিল ॥৫০॥

তখন মহাবীর বৃত্রাসুর ক্রুদ্ধ হইয়া দেবরাজ শতক্রতু ইন্দ্রকে ধরিল এবং মুখ-ব্যাদানপূর্ব্বক তাহার ভিতরে ইন্দ্রকে নিক্ষেপ করিল ॥৫১॥

বৃত্রাসুর ইন্দ্রকে গ্রাস করিলে, মহাপ্রভাবশালী প্রধান দেবতারা উদ্বেগে অস্থির হইয়া বৃত্রের প্রভাবনাশক জৃম্ভণ (হাইতোলা) সৃষ্টি করিলেন ॥৫২॥

তখন বৃত্রাসুর জৃম্ভণ করিতে (হাই তুলিতে) থাকায় যেই তাহার মুখ প্রসারিত হইল, অমনি ইন্দ্র আপন অঙ্গ সকল সঙ্কুচিত করিয়া তাহার মুখ হইতে নির্গত হইলেন ॥৫৩॥

(৫০)···বৃত্রবাসবয়োস্তদা—পি।

ততঃ প্রভৃতি লোকেষু জৃম্ভিকা প্রাণসংশ্রিতা।
জহৃষুশ্চ সুরাঃ সর্ব্বে দৃষ্ট্বা শক্রং বিনিঃসৃতম্ ॥৫৪॥
ততঃ প্রববৃতে যুদ্ধং বৃত্রবাসবয়োঃ পুনঃ।
সংরব্ধয়োস্তদা ঘোরং সুচিরং ভরতর্ষভ! ॥৫৫॥
যদা ব্যবর্দ্ধত রণে বৃত্রো বলসমন্বিতঃ।
ত্বষ্টুস্তেজোবলাবিদ্ধস্তদা শক্রো ন্যবর্ত্তত ॥৫৬॥
নিবৃত্তে চ তদা দেবা বিষাদমগমন্ পরম্।
সমেত্য সহ শক্রেণ ত্বষ্টুস্তেজোবিমোহিতাঃ ॥৫৭॥
অমন্ত্রয়ন্ত তে সর্ব্বে মুনিভিঃ সহ ভারত!।
কিং কার্য্যমিতি বৈ রাজন্! বিচিন্ত্য ভয়মোহিতাঃ ॥৫৮॥

---

ভারতকৌমুদী

বিজ ম্ভেতি। আস্যান্মুখাৎ, অপাবৃতাৎ প্রসারিতাৎ। অভিসংক্ষিপ্য সঙ্কোচ্য ॥৫৩॥
তত ইতি। জৃম্ভিকা জৃম্ভণম্, প্রাণসংশ্রিতা লোকানাং প্রাণবায়ুবলম্বিনী ॥৫৪॥
তত ইতি। সংরব্ধয়োঃ অতীবক্রুদ্ধয়োঃ ॥৫৫॥
যদেতি। ত্বষ্টুঃ প্রজাপতেঃ তেজোবলেন আবিদ্ধ আবিষ্টঃ ॥৫৬॥
নিবৃত্ত ইতি। শক্রে নিবৃত্তে চ সতি। সমেত্য মিলিত্বা ॥৫৭॥
অমন্ত্রয়ন্তেতি। তে দেবাঃ। কার্য্যম্ ইদানীং কর্ত্তব্যম্ ॥৫৮॥

তদবধি জগতে জৃম্ভিকা (হাইতোলা) প্রাণবায়ু অবলম্বন করিয়া রহিয়াছে। তাহার পর দেবতারা সকলে ইন্দ্রকে নির্গত দেখিয়া আনন্দিত হইলেন ॥৫৪॥

ভরতশ্রেষ্ঠ! তাহার পর তখনই আবার অত্যন্ত ক্রুদ্ধ ইন্দ্র ও বৃত্রাসুরের ভয়ঙ্কর যুদ্ধ প্রবৃত্ত হইয়া দীর্ঘকাল চলিতে লাগিল ॥৫৫॥

স্বভাবতঃ বলবান্ বৃত্রাসুর যখন ত্বষ্টার তেজোবলে আবিষ্ট হইয়া যুদ্ধে বিশেষ বৃদ্ধি পাইল, তখন ইন্দ্র নিবৃত্তি পাইলেন ॥৫৬॥

ইন্দ্র নিবৃত্তি পাইলে, ত্বষ্টার তেজে বিমোহিত দেবতারা তখন ইন্দ্রের সহিত মিলিত হইয়া অত্যন্ত বিষণ্ণ হইলেন ॥৫৭॥

ভরতনন্দন রাজা! 'এখন আমাদের কি কর্ত্তব্য' এইরূপ চিন্তা করিয়া ভয়মোহিত দেবতারা সকলে মুনিগণের সহিত মিলিত হইয়া মন্ত্রণা করিতে লাগিলেন ॥৫৮॥

---

(৫৪)...প্রাণসংস্থিতা—পি।

জগ্মুঃ সর্ব্বে মহাত্মানং মনোভির্বিষ্ণুমব্যয়ম্ ।
উপবিষ্টা মন্দরাগ্রে সর্ব্বে বৃত্রবধেচ্ছবঃ ॥৫৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি সঞ্জয়যানে বৃত্রবাসবযুদ্ধে নবমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

## দশমোঽধ্যায়ঃ ।

—:*:—

ইন্দ্র উবাচ ।

সর্ব্বং ব্যাপ্তমিদং দেবা বৃত্রেণ জগদব্যয়ম্ ।
নহ্যস্য সদৃশং কিঞ্চিৎ প্রতিঘাতায় যদ্ভবেৎ ॥১॥
সমর্থো হ্যভবং পূর্ব্বমসমর্থোঽস্মি সাম্প্রতম্ ।
কথং নু কুর্য্যাং ভদ্রং বো দুর্দ্ধর্ষঃ স হি মে মতঃ ॥২॥

---

ভারতকৌমুদী

জগ্মুরিতি । জগ্মুঃ সস্মরুঃ, সর্ব্বে দেবাঃ । অব্যয়মবিনশ্বরম্ । সর্ব্বে মুনয়শ্চ ॥৫৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি সঞ্জয়যানে নবমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

সর্ব্বমিতি । হে দেবাঃ ! বৃত্রেণ ইদং সর্ব্বমেব জগৎ, অব্যয়ং নির্বিঘ্নং যথা স্যাত্তথা, ব্যাপ্তম্ আক্রান্তম্ আয়ত্তীকৃতমিতি যাবৎ । অস্য বৃত্রস্য প্রতিঘাতায় বিনাশায় যৎ সমর্থং ভবেৎ, তাদৃশং সদৃশমুপযুক্তমস্ত্রং কিঞ্চিদপি নহি পশ্যামি ॥১॥

সমর্থ ইতি । অসমর্থোঽস্মি ত্বষ্টুঃ প্রভাবাৎ । কথং কেন প্রকারেণ, ভদ্রং শুভম্ ॥২॥

---

ক্রমে দেবতারা ও মুনিরা সকলে বৃত্রাসুরকে বধ করিবার ইচ্ছায় মন্দরপর্ব্বতের উপরে উপবিষ্ট হইয়া মনে মনে অবিনশ্বর ও মহাত্মা বিষ্ণুকে স্মরণ করিলেন" ॥৫৯॥

—:*:—

ইন্দ্র বলিলেন—"দেবগণ ! বৃত্রাসুর এই সমগ্র জগৎটাকেই নির্বিঘ্নে অধিকার করিয়াছে ; কিন্তু যে অস্ত্র ইহার বিনাশের উপযোগী হইতে পারে, এমন অস্ত্র দেখিতেছি না ॥১॥

(৫৯)…বৃত্রবধেপ্সবঃ—বা ব রা নি । (২)…দুরাধর্ষঃ স মে মতঃ—পি ।

তেজস্বী চ মহাত্মা চ যুদ্ধে চামিতবিক্রমঃ।
গ্রসেত্রিভুবনং সর্ব্বং সদেবাসুরমানবম্ ॥৩॥
তস্মাদ্বিনিশ্চয়মিমং শৃণুধ্বং ত্রিদিবৌকসঃ!।
বিষ্ণোঃ ক্ষয়মুপাগম্য সমেত্য চ মহাত্মনা।
তেন সংমন্ত্র্য বেৎস্যামো বধোপায়ং দুরাত্মনঃ ॥৪॥

শল্য উবাচ।

এবমুক্তে মঘবতা দেবাঃ সর্ষিগণাস্তদা।
শরণ্যং শরণং দেবং জগ্মুর্বিষ্ণুং মহাবলম্ ॥৫॥
ঊচুশ্চ সর্ব্বে দেবেশং বিষ্ণুং বৃত্রভয়ার্দ্দিতাঃ।
ত্রয়ো লোকাস্ত্বয়াক্রান্তাস্ত্রিভির্বিক্রমণৈঃ পুরা ॥৬॥

---

ভারতকৌমুদী

তেজস্বীতি। তেজস্বী তপঃপ্রভাবশালী, পিতুস্তপঃপ্রভাবেণৈবেতি ভাবঃ ॥৩॥
তস্মাদিতি। ক্ষয়ং ভবনম্। সমেত্য মিলিত্বা, মহাত্মনা বিষ্ণুনা। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪॥
এবমিতি। মঘবতা ইন্দ্রেণ। ঋষিগণেন সহেতি সর্ষিগণাঃ ॥৫॥

ভারতভাবদীপঃ

সর্ব্বমিতি ॥১—৩॥ ক্ষয়ং গৃহম্। "নিলয়াপচয়ৌ ক্ষয়ৌ" ইত্যমরঃ ॥৪—৫৩॥
ইতি শ্রীমহাভারতে উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দশমোঽধ্যায়ঃ ॥১০॥

---

আমি পূর্ব্বে উহার সহিত যুদ্ধে সমর্থ হইতাম; কিন্তু এখন আর সমর্থ হইতেছি না। কারণ, আমার মতে সে বৃত্রাসুর দুর্দ্ধর্ষই বটে; অতএব আমি কি প্রকারে আপনাদের মঙ্গল করিব ॥২॥

বৃত্রাসুর তেজস্বী, মহাত্মা ও অসাধারণ বিক্রমশালী; সুতরাং সে—দেবতা, অসুর ও মানবগণের সহিত সমস্ত ত্রিভুবনই গ্রাস করিতে পারে ॥৩॥

অতএব দেবগণ! আপনারা আমার এই স্থির পরামর্শ শ্রবণ করুন; আমরা সকলে বিষ্ণুর ভবনে যাইয়া সেই মহাত্মার সহিত মিলিত হইয়া এবং তাঁহার সহিত মন্ত্রণা করিয়া দুরাত্মা বৃত্রাসুরের বধের উপায় জানিব" ॥৪॥

শল্য বলিলেন—"ইন্দ্র এইরূপ বলিলে, তখনই দেবগণ ঋষিগণের সহিত মিলিত হইয়া যাইয়া শরণাগতহিতৈষী, জগতের আশ্রয় ও মহাবল ভগবান্ বিষ্ণুর শরণাগত হইলেন ॥৫॥

---

(৩)…সদেবাসুরমানুষম্—বা ব রা নি। (৫)…সদেবর্ষিগণাস্তদা—পি। (৬)… সর্ব্বদেবেশম্ …বিক্রমণৈস্তদা—পি।

অমৃতং চাহৃতং বিষ্ণো ! দৈত্যাশ্চ নিহতা রণে।
বলিং বদ্ধ্বা মহাদৈত্যং শক্রো দেবাধিপঃ কৃতঃ ॥৭॥
ত্বং প্রভুঃ সর্ব্বলোকানাং ত্বয়া সর্ব্বমিদং ততম্।
ত্বং হি দেবো মহাদেবঃ সর্ব্বদেবনমস্কৃতঃ ॥৮॥
গতির্ভব ত্বং দেবানাং সেন্দ্রাণামমরোত্তম !।
জগদ্ব্যাপ্তমিদং সর্ব্বং বৃত্রেণাসুরসূদন ! ॥৯॥

বিষ্ণুরুবাচ।

অবশ্যং করণীয়ং মে ভবতাং হিতমুত্তমম্।
তস্মাদুপায়ং বক্ষ্যামি যথাসৌ ন ভবিষ্যতি ॥১০॥
গচ্ছধ্বং সর্ষিগন্ধর্ব্বা যত্রাসৌ বিশ্বরূপধৃক্।
সাম তস্য প্রযুঞ্জধ্বং তত এনং বিজেষ্যথ ॥১১॥

---

ভারতকৌমুদী

উচুরিতি। বিক্রমণৈঃ পাদক্ষেপৈঃ, পুরা বলিবিজয়কালে ॥৬॥
অমৃতমিতি। আহৃতং সমুদ্রমন্থনাৎ পরম্ অসুরেভ্যো দেবার্থে আনীতম্ ॥৭॥
ত্বমিতি। ইদং জগৎ, ততং ব্যাপ্তম্। মহাদেবো দেবশ্রেষ্ঠঃ ॥৮॥
গতিরিতি। গতিরুপায়ঃ। ব্যাপ্তমধিকৃতম্ ॥৯॥
অবশ্যমিতি। অবশ্যং করণীয়ম্, মদ্ভক্তত্বাৎ। ন ভবিষ্যতি বিনঙ্ক্ষ্যতীত্যর্থঃ ॥১০॥
গচ্ছধ্বমিতি। বিশ্বরূপধৃক্, কামরূপত্বাৎ। সাম সানুনয়বচনম্ ॥১১॥

---

এবং বৃত্রভয়ে পীড়িত দেবতারা সকলে দেবাধিপতি বিষ্ণুকে বলিলেন—"ভগবন্ ! আপনি পূর্ব্বে তিন পাদক্ষেপে ত্রিভুবন আক্রমণ করিয়াছিলেন ॥৬॥

বিষ্ণু ! আপনি অমৃত আহরণ করিয়াছিলেন, যুদ্ধে দৈত্যগণকে বধ করিয়াছিলেন এবং মহাদৈত্য বলিকে বন্ধন করিয়া ইন্দ্রকে দেবরাজ করিয়াছিলেন ॥৭॥

আপনি সমস্ত জগতের প্রভু, আপনি এই সমগ্র জগৎটাকে ব্যাপ্ত করিয়া রহিয়াছেন এবং আপনিই প্রকৃত দেবতা ও সর্ব্বদেবনমস্কৃত মহাদেবতা ॥৮॥

হে দেবশ্রেষ্ঠ ! আপনি ইন্দ্রপ্রভৃতি দেবগণের উপায় হউন। হে অসুরসূদন ! বৃত্রাসুর এই সমগ্র জগৎটাকে অধিকার করিয়াছে" ॥৯॥

বিষ্ণু বলিলেন—"দেবগণ। তোমাদের উত্তম হিত করা আমার অবশ্য কর্ত্তব্য; অতএব যাহাতে বৃত্রাসুর বিনষ্ট হয়, সে উপায় আমি বলিব ॥১০॥

যেখানে ঐ কামরূপী বৃত্রাসুর রহিয়াছে, তোমরা ঋষিগণ ও গন্ধর্ব্বগণের

---

(৮)…সর্ব্বদেবানাম্…মহাদেব।—বা ব রা নি।

ভবিষ্যতি জয়ো দেবাঃ! শক্রস্য মম তেজসা।
অদৃশ্যশ্চ প্রবেক্ষ্যামি বজ্রে হ্যস্যায়ুধোত্তমে ॥১২॥
গচ্ছধ্বমৃষিভিঃ সার্দ্ধং গন্ধর্ব্বৈশ্চ সুরোত্তমাঃ!।
বৃত্রস্য সহ শক্রেণ সন্ধিং কুরুত মা চিরম্ ॥১৩॥

শল্য উবাচ।

এবমুক্তে তু দেবেন ঋষয়স্ত্রিদশাস্তথা।
যযুঃ সমেত্য সহিতাঃ শক্রং কৃত্বা পুরঃসরম্ ॥১৪॥
সমীপমেত্য চ তদা সর্ব্ব এব মহৌজসঃ।
তং তেজসা প্রজ্বলিতং প্রতপন্তং দিশো দশ ॥১৫॥
গ্রসন্তমিব লোকাংস্ত্রীন্ সূর্য্যাচন্দ্রমসৌ যথা।
দদৃশুস্তে ততো বৃত্রং শক্রেণ সহ দেবতাঃ ॥১৬॥ (যুগ্মকম্)
ঋষয়োঽথ ততোঽভেত্য বৃত্রমূচুঃ প্রিয়ং বচঃ।
ব্যাপ্তং জগদিদং সর্ব্বং তেজসা তব দুর্জ্জয়! ॥১৭॥

ভারতকৌমুদী

ভবিষ্যতীতি। অস্য শক্রস্য আয়ুধোত্তমে বজ্রে অদৃশ্যঃ প্রবেক্ষ্যামি ॥১২॥

গচ্ছধ্বমিতি। মা চিরং ন বিলম্বং কুরুত ॥১৩॥

এবমিতি। দেবেন বিষ্ণুনা। সমেত্য সঙ্গম্য সহিতা মিলিতাঃ সন্তঃ ॥১৪॥

সমীপমিতি। মহৌজসো বৃত্রস্য সমীপমিতি সম্বন্ধঃ। সূর্য্যাচন্দ্রমসৌ যথা, তথা তেজসা প্রজ্বলিতমিত্যন্বয়ঃ। তে দেবতা ইত্যভিধেয়লিঙ্গত্বং তচ্ছব্দস্য ॥১৫—১৬॥

সহিত সেইখানে যাও, যাইয়া বৃত্রাসুরের অনুনয় কর, তাহাতেই উহাকে জয় করিতে পারিবে ॥১১॥

দেবগণ! আমার প্রভাবে ইন্দ্রের জয় হইবে। কারণ, আমি অদৃশ্যভাবে ইন্দ্রের অস্ত্রশ্রেষ্ঠ বজ্রের ভিতরে প্রবেশ করিব ॥১২॥

অতএব দেবশ্রেষ্ঠগণ! তোমরা ঋষিগণ ও গন্ধর্ব্বগণের সহিত যাও, যাইয়া ইন্দ্রের সহিত বৃত্রাসুরের সন্ধি করাও, বিলম্ব করিও না” ॥১৩॥

শল্য বলিলেন—“বিষ্ণু এইরূপ বলিলে, দেবগণ ও ঋষিগণ সম্মিলিত হইয়া দেবরাজকে অগ্রবর্ত্তী করিয়া বৃত্রাসুরের নিকট গমন করিলেন ॥১৪॥

তৎপরে ইন্দ্রের সহিত সেই দেবতারা সকলেই তখন মহাতেজা বৃত্রাসুরের নিকটে যাইয়া তেজে চন্দ্র ও সূর্য্যের ন্যায় উজ্জ্বল, দশ দিকেরই সন্তাপজনক এবং ত্রিভুবনকেই যেন গ্রাস করিতে প্রবৃত্ত বৃত্রাসুরকে দর্শন করিলেন ॥১৫—১৬॥

(১২) ভবিষ্যতি গতির্দেবাঃ!—পি। (১৫) সমীপমেত্য চ যদা—বা ব রা নি।

ন চ শক্নোষি নির্জ্জেতুং বাসবং ভূরিবিক্রমম্ ।
যুধ্যতোশ্চাপি বাং কালো ব্যতীতঃ সুমহানিহ ।
পীড্যন্তে চ প্রজাঃ সর্ব্বাঃ সদেবাসুরমানুষাঃ ॥১৮॥
সখ্যং ভবতু তে বৃত্র ! শক্রেণ সহ নিত্যদা ।
অবাপ্স্যসি সুখং ত্বঞ্চ শক্রলোকাংশ্চ শাশ্বতান্ ॥১৯॥
ঋষিবাক্যং নিশম্যাথ বৃত্রঃ স তু মহাবলঃ ।
উবাচ তানৃষীন্ সর্ব্বান্ প্রণম্য শিরসাঽসুরঃ ॥২০॥
সর্ব্বে যূয়ং মহাভাগা গন্ধর্ব্বাশ্চৈব সর্ব্বশঃ ।
যদ্ব্রূথ তচ্ছ্রুতং সর্ব্বং মমাপি শৃণুতানঘাঃ ! ॥২১॥
সন্ধিঃ কথং বৈ ভবিতা মম শক্রস্য চোভয়োঃ ।
তেজসোর্হি দ্বয়োর্দেবাঃ ! সখ্যং বৈ ভবিতা কথম্ ॥২২॥

ভারতকৌমুদী

ঋষয় ইতি । ততঃ সমবায়স্থানাৎ । প্রিয়ং স্তুতিসূচকত্বাদিতি ভাবঃ ॥১৭॥
নেতি । বাসবমিন্দ্রম্ । যুধ্যতোর্যুধ্যমানয়োঃ, বাং যুবয়োঃ । ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৮॥
সখ্যমিতি । শাশ্বতান্ অবিনশ্বরান্ । এতেন সন্ধৌ স্বর্গসমর্পণং সূচিতম্ ॥১৯॥
ঋষীতি । প্রণম্য, তপস্বিতয়া মাননীয়ত্বাদিত্যাশয়ঃ ॥২০॥
সর্ব্ব ইতি । মমাপি বচনমিতি শেষঃ । হে অনঘাঃ ! নিষ্পাপাঃ ! ॥২১॥

তাহার পর ঋষিরা নিকটে যাইয়া বৃত্রাসুরকে এই প্রিয়বাক্য বলিলেন—"দুর্জ্জয় বৃত্র ! আপনার তেজে এই সমস্ত জগৎটা ব্যাপ্ত হইয়াছে ॥১৭॥

কিন্তু তথাপি আপনি, মহাবিক্রমশালী ইন্দ্রকে জয় করিতে পারিতেছেন না। অথচ যুধ্যমান অবস্থায় আপনাদের অতিদীর্ঘকাল অতীত হইয়াছে এবং তাহাতে দেবগণ, অসুরগণ ও মানুষগণের সহিত সকল প্রাণীই পীড়িত হইতেছে ॥১৮॥

অতএব বৃত্র ! ইন্দ্রের সহিত আপনার চিরকালস্থায়ী সখ্য হউক। তাহাতে আপনি সুখও পাইবেন এবং অবিনশ্বর স্বর্গলোকও লাভ করিবেন" ॥১৯॥

তদনন্তর মহাবল বৃত্রাসুর ঋষিগণের সেই বাক্য শুনিয়া মস্তকদ্বারা সেই সকল ঋষিকেই প্রণাম করিয়া বলিল—॥২০॥

"হে নিষ্পাপ ঋষিগণ ! আপনারা ও গন্ধর্ব্বেরা সকলেই মহাত্মা ; সুতরাং আপনারা যাহা বলিলেন, সে সমস্তই শুনিলাম ; এখন আমার কথাও শুনুন ॥২১॥

(১৮)…বাসবং বলিনাং বর !—বা ব রা নি ।

ঋষয় ঊচুঃ।

সকৃৎ সতাং সঙ্গতং লিপ্সিতব্যং ততঃ পরং ভবিতা ভব্যমেব।
নাতিক্রামেৎ সৎপুরুষেণ সঙ্গতং তস্মাৎ সতাং সঙ্গতমীপ্সিতব্যম্ ॥২৩॥
দৃঢ়ং সতাং সঙ্গতঞ্চাপি নিত্যং ব্রুয়াচ্চার্থং হ্যর্থকৃচ্ছ্রেষু ধীরঃ।
মহার্থবৎ সৎপুরুষেণ সঙ্গতং তস্মাৎ সন্তং ন জিঘাংসেত ধীরঃ ॥২৪॥
ইন্দ্রঃ সতাং সম্মতশ্চ নিবাসশ্চ মহাত্মনাম্।
সত্যবাদী হ্যনিন্দ্যশ্চ ধর্ম্মবিৎ সূক্ষ্মনিশ্চয়ঃ ॥২৫॥
তেন তে সহ শক্রেণ সন্ধির্ভবতু শাশ্বতঃ।
এবং বিশ্বাসমাগচ্ছ মা তে ভূদ্‌বুদ্ধিরন্যথা ॥২৬॥

ভারতকৌমুদী

সন্ধিরিতি। তেজসোস্তেজস্বিনোঃ। উভয়োরপি জিগীষুত্বাদিত্যাশয়ঃ ॥২২॥
সকৃদিতি। সকৃৎ একবারমপি, সঙ্গতং সম্মেলনম্। ভব্যং মঙ্গলম্ ॥২৩॥
দৃঢ়মিতি। নিত্যং চিরস্থায়ি, অর্থং প্রয়োজনম্। মহার্থবৎ মহাপ্রয়োজনসাধকম্ ॥২৪॥
ইন্দ্র ইতি। সতাং মধ্যে সম্মতো গণিতঃ। সূক্ষ্মনিশ্চয়ঃ সূক্ষ্মবুদ্ধিঃ ॥২৫॥
তেনেতি। শাশ্বতশ্চিরস্থায়ী। আগচ্ছ প্রাপ্নুহি। অন্যথা সন্ধিবিমুখী ॥২৬॥

দেবগণ! আমার ও ইন্দ্রের কি প্রকারে সন্ধি হইবে? আমরা দুই জনই তেজস্বী; সুতরাং আমাদের সন্ধি হইবে কি প্রকারে?" ॥২২॥

ঋষিরা বলিলেন—"বৃত্র! অন্ততঃ একবারও সজ্জনের সংসর্গ লাভ করিবার ইচ্ছা করিবে; কেন না, তাহা হইতে পরম মঙ্গলই হইয়া থাকে; অতএব সজ্জনের সংসর্গ পরিত্যাগ ত করিবেই না; বরং তাহা কামনাই করিবে ॥২৩॥

বিশেষতঃ, সজ্জনের সংসর্গ দৃঢ় ও চিরস্থায়ী, সজ্জন বিপদের সময় কর্ত্তব্যবিষয়েরই উপদেশ দিয়া থাকেন এবং সজ্জনের সংসর্গ মহাপ্রয়োজনেরই সাধন করিয়া থাকে; অতএব বুদ্ধিমান্ লোক সজ্জনকে নষ্ট করিবার ইচ্ছা করিবেন না ॥২৪॥

এদিকে ইন্দ্র একজন সজ্জনের মধ্যে গণ্য, মহাত্মাদের আশ্রয়, সত্যবাদী, অনিন্দীয়, ধর্ম্মজ্ঞ ও সূক্ষ্মবুদ্ধি ॥২৫॥

অতএব সেই ইন্দ্রের সহিত আপনার চিরস্থায়ী সন্ধি হউক। আপনি ইন্দ্রকে উক্তরূপেই বিশ্বাস করুন; সুতরাং আপনার বুদ্ধি যেন অন্যরূপ হয় না" ॥২৬॥

(২৩)...সঙ্গতমীপ্সিতব্যম্—নি,...সঙ্গতং লিপ্সিতব্যম্ -বা ব রা পি। (২৫)...ধর্ম্মবিৎ সুবিনিশ্চিতঃ—পি। (২৬)...সন্ধির্ভবতু নিত্যদা—বা ব রা নি।

শল্য উবাচ।

মহর্ষিবচনং শ্রুত্বা তানুবাচ মহাদ্যুতিঃ।
অবশ্যং ভগবন্তো মে মাননীয়াস্তপস্বিনঃ ॥২৭॥
ব্রবীমি যদহং দেবাস্তৎসর্ব্বং ক্রিয়তে যদি।
ততঃ সর্ব্বং করিষ্যামি যদূচুর্মাং দ্বিজর্ষভাঃ ॥২৮॥
ন শুষ্কেণ ন চার্দ্রেণ নাশ্মনা ন চ দারুণা।
ন শস্ত্রেণ ন চাস্ত্রেণ ন দিবা ন তথা নিশি ॥২৯॥
বধ্যো ভবেয়ং বিপ্রেন্দ্রাঃ! শক্রস্য সহ দৈবতৈঃ।
এবং মে রোচতে সন্ধিঃ শক্রেণ সহ নিত্যদা ॥৩০॥ (যুগ্মকম্)
বাঢ়মিত্যেবমৃষয়স্তমূচুর্ভরতর্ষভ!।
এবং বৃত্তে তু সন্ধানে বৃত্রঃ প্রমুদিতোঽভবৎ ॥৩১॥

---

ভারতকৌমুদী

মহর্ষীতি। মহাদ্যুতির্বৃত্রঃ। তপস্বিন ইতি মাননীয়ত্বং প্রতি হেতুরুক্তঃ ॥২৭॥

ব্রবীমীতি। ক্রিয়তে মহর্ষিভিঃ। দ্বিজর্ষভা ঋষয়ঃ ॥২৮॥

নেতি। অশ্মনা পাষাণেন, দারুণা কাষ্ঠেন। সন্নিধৌ হিংসাসাধনং শস্ত্রম্, দূরে হিংসাসাধনমস্ত্রম্। দৈবতৈঃ সহ বিদ্যমানস্য শক্রস্য ॥২৯—৩০॥

বাঢ়মিতি। "ভৃশপ্রতিজ্ঞয়োর্বাঢ়ম্" ইত্যমরঃ। সন্ধানে সন্ধৌ ॥৩১॥

শল্য বলিলেন—"মহাতেজা বৃত্রাসুর মহর্ষিগণের বাক্য শুনিয়া তাঁহাদিগকে বলিল—"আপনারা তপস্বী বলিয়া অবশ্যই আমার মাননীয় ॥২৭॥

কিন্তু দেবগণ! আমি যাহা বলিতেছি, সেই সমস্তই যদি আপনারা করেন, তাহা হইলে মহর্ষিরা যাহা বলিলেন, সে সমস্তই আমি করিব ॥২৮॥

ব্রাহ্মণশ্রেষ্ঠগণ! শুষ্ক বা আর্দ্র বস্তুদ্বারা, প্রস্তর বা কাষ্ঠদ্বারা, কিংবা অস্ত্র বা শস্ত্র দ্বারা দিনে বা রাত্রিতে আমি অন্য দেবগণের বা ইন্দ্রের বধ্য হইব না; ইহা যদি আপনারা করিতে পারেন, তাহা হইলে ইন্দ্রের সহিত সর্ব্বদার জন্য সন্ধি করা আমার অভিপ্রেত হইতে পারে" ॥২৯—৩০॥

ভরতশ্রেষ্ঠ! তখন ঋষিরা বৃত্রাসুরকে বলিলেন—"তাহাই হইবে"। এইভাবে সন্ধি হইয়া গেলে বৃত্রাসুর আনন্দিত হইল ॥৩১॥

(২৮)···ক্রিয়তামিতি···সুরর্ষভাঃ—পি,···মাং দিবৌকসঃ—নি। (৩১)···ইত্যেব ঋষয়ঃ—বা ব রা নি,···সমুদিতোঽভবৎ—পি।

ততঃ সন্ধিং মিথঃ কৃত্বা ঋষয়ো দীপ্ততেজসঃ।
শক্রস্য সহ বৃত্রেণ পুনর্জগ্মুর্যথাগতম্ ॥৩২॥
যত্তঃ সদাঽভবচ্চাপি শক্রো হর্ষসমন্বিতঃ।
বৃত্রস্য বধসংযুক্তানুপায়াননুচিন্তয়ন্ ॥৩৩॥
অভিসন্ধির্মহেন্দ্রস্য সন্ধিকর্ম্মণি যঃ কৃতঃ।
ঋষিভিস্তীরিতং যচ্চ মহেন্দ্রস্তদনুস্মরন্ ॥৩৪॥ (যুগ্মকম্)
ছিদ্রান্বেষী সমুদ্বিগ্নঃ সদা বসতি দেবরাট্।
স কদাচিৎ সমুদ্রান্তে সমপশ্যন্মহাসুরম্ ॥৩৫॥
সন্ধ্যাকাল উপাবৃত্তে মুহূর্ত্তে চাতিদারুণে।
ততঃ সঞ্চিন্ত্য ভগবান্ বরদানং মহাত্মনঃ ॥৩৬॥

ভারতকৌমুদী

তত ইতি। মিথঃ পরস্পরম্। যথা যত আগতং তত্র জগ্মুঃ ॥৩২॥

যত্ত ইতি। যত্তো বৃত্রবধে যত্নবান্। বধসংযুক্তান্ বধবিষয়কান্। অভিসন্ধিঃ প্রতারণোপায়ঃ। কৃতো রক্ষিতঃ। ঈরিতমুক্তম্ ॥৩৩—৩৪॥

ছিদ্রেতি। ছিদ্রান্বেষী বৃত্রস্যৈব। মহাসুরং তমেব বৃত্রম্ ॥৩৫॥

তাহার পর উজ্জ্বলতেজা ঋষিরা বৃত্রাসুরের সহিত ইন্দ্রের সন্ধি করিয়া, যে যে স্থান হইতে আসিয়াছিলেন, পুনরায় সেই সেই স্থানেই চলিয়া গেলেন ॥৩২॥

এদিকে ইন্দ্রও আনন্দিত হইয়া সর্ব্বদা বৃত্রাসুরের বধের উপায় চিন্তা করিতেঃ থাকিয়া সেই বিষয়েই যত্নবান্ রহিলেন; কিন্তু সন্ধি করিবার সময়ে মহর্ষিরা ইন্দ্রের যে প্রতারণা করিবার উপায় রাখিয়া দিয়াছিলেন এবং অন্য যাহা বলিয়াছিলেন, ইন্দ্র সে সকলও স্মরণ করিতেন ॥৩৩—৩৪॥

এই অবস্থায় দেবরাজ সর্ব্বদা অত্যন্ত উদ্বিগ্ন থাকিয়া বৃত্রাসুরের ছিদ্রান্বেষণ করতঃ অবস্থান করিতে লাগিলেন। তাহার পর কোন সময়ে ইন্দ্র সমুদ্রের নিকটে মহাসুর বৃত্রকে দেখিতে পাইলেন ॥৩৫॥

তখন সন্ধ্যাকাল এবং অতিদারুণ মুহূর্ত্ত উপস্থিত ছিল; সুতরাং ভগবান্ ইন্দ্র মহাত্মা মহর্ষিগণের বরদানের বিষয় চিন্তা করিয়া (ইহাও চিন্তা করিলেন

(৩২) অয়ং শ্লোকঃ পি বা ব রা নাস্তি। (৩৩) যুক্তঃ সদা…অন্বচিন্তয়ৎ—বা ব রা নি। (৩৪) অয়ং শ্লোকঃ বা রা পি নাস্তি। (৩৫) বজ্রান্বেষী সমুদ্বিগ্নঃ সদাভূদ্বলবৃত্রহা।…তমপশ্যৎ—পি।

সন্ধ্যেয়ং বর্ত্ততে রৌদ্রা ন রাত্রির্দিবসং ন চ।
বৃত্রশ্চাবশ্যবধ্যোঽয়ং মম সর্ব্বহরো রিপুঃ ॥৩৭॥
যদি বৃত্রং ন হন্ম্যদ্য বঞ্চয়িত্বা মহাসুরম্।
মহাবলং মহাকায়ং ন মে শ্রেয়ো ভবিষ্যতি ॥৩৮॥
এবং সঞ্চিন্তয়ন্নেব শক্রো বিষ্ণুমনুস্মরন্।
অথ ফেনং তদাঽপশ্যৎ সমুদ্রে পর্ব্বতোপমম্ ॥৩৯॥ (কলাপকম্)
নায়ং শুষ্কো ন চার্দ্রোঽয়ং ন চ শস্ত্রমিদং তথা।
এনং ক্ষেপ্স্যামি বৃত্রস্য ক্ষণাদেব নশিষ্যতি ॥৪০॥
সবজ্রমথ ফেনং তং ক্ষিপ্রং বৃত্রে নিসৃষ্টবান্।
প্রবিশ্য ফেনং তং বিষ্ণুরথ বৃত্রং ব্যনাশয়ৎ ॥৪১॥
নিহতে তু ততো বৃত্রে দিশো বিতিমিরাঽভবন্।
প্রববৌ চ শিবো বায়ুঃ প্রজাশ্চ জহৃষুস্তথা ॥৪২॥

---

ভারতকৌমুদী

সন্ধ্যেতি। উপাবৃত্তে উপস্থিতে। মহাত্মনো মহর্ষিগণস্য। রৌদ্রা রাক্ষসাদিসঞ্চরণাদিতি ভাবঃ। শ্রেয়ো মঙ্গলম্। পর্ব্বতোপমং বিশালম্ ॥৩৬—৩৯॥

নেতি। অয়ং ফেনঃ। বৃত্রস্যোপরি। নশিষ্যতি বিষ্ণুশক্ত্যেতি ভাবঃ ॥৪০॥

সেতি। নিসৃষ্টবান্ নিক্ষিপ্তবান্, শক্র ইতি শেষঃ ॥৪১॥

নিহত ইতি। বিতিমিরা নিরন্ধকারাঃ, বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। শিবঃ শুভঃ ॥৪২॥

---

যে,) একটা ভয়ঙ্কর সন্ধ্যাকাল উপস্থিত হইয়াছে; সুতরাং রাত্রিও নহে, দিনও নহে। এদিকে আমার সর্ব্বস্বহারী শত্রু এই বৃত্র আমার অবশ্য বধ্য। যদি আজ বঞ্চনা করিয়া মহাবল ও বিশালদেহ এই মহাসুর বৃত্রকে বধ না করি, তবে আমার মঙ্গল হইবে না'। দেবরাজ এইরূপ চিন্তা করিয়া বিষ্ণুকে স্মরণ করিলেন; তাহার পর তখনই তিনি সমুদ্রে পর্ব্বতপ্রমাণ বিশাল ফেন দর্শন করিলেন (এবং ভাবিলেন—) ॥৩৬—৩৯॥

'এই ফেন শুষ্কও নহে, আর্দ্রও নহে এবং ইহা অস্ত্রও নহে; সুতরাং আমি ইহাই বৃত্রের উপরে ক্ষেপ করিব, তাহাতেই বৃত্র ক্ষণকালের মধ্যে বিনষ্ট হইবে' ॥৪০॥

তাহার পর ইন্দ্র আপন বজ্রের সহিত সেই ফেনপুঞ্জকে বৃত্রাসুরের উপরে নিক্ষেপ করিলেন; পরে বিষ্ণু সেই ফেনপুঞ্জের ভিতরে প্রবেশ করিয়া বৃত্রাসুরকে বধ করিলেন ॥৪১॥

(৪২)···জহৃষুস্তদা—পি।

ততো দেবাঃ সগন্ধর্ব্বা যক্ষরক্ষোমহোরগাঃ।
ঋষয়শ্চ মহেন্দ্রং তমস্তুবন্ বিবিধৈঃ স্তবৈঃ ॥৪৩॥
নমস্কৃতঃ সর্ব্বভূতৈঃ সর্ব্বভূতান্যসান্ত্বয়ৎ।
হত্বা বৃত্রং প্রহৃষ্টাত্মা বাসবঃ সহ দৈবতৈঃ ॥৪৪॥
বিষ্ণুং ত্রিভুবনশ্রেষ্ঠং পূজয়ামাস ধর্ম্মবিৎ।
ততো হতে মহাবীর্য্যে বৃত্রে দেবভয়ঙ্করে ॥৪৫॥
অনৃতেনাভিভূতোঽভূচ্ছক্রঃ পরমদুর্ম্মনাঃ।
ত্রৈশীর্ষয়াঽভিভূতশ্চ স পূর্ব্বং ব্রহ্মহত্যয়া ॥৪৬॥ (যুগ্মকম্)
মহাদেবস্য ভূতৈশ্চ স পুনর্ব্রহ্মহা ইতি।
আক্রুষ্টো নির্ভয়ৈর্ভূয়ো ব্রীড়িতো বলবৃত্রহা ॥৪৭॥

ভারতকৌমুদী

তত ইতি। অস্তুবন্, জগদুপকারাদিদর্শনাদিত্যাশয়ঃ ॥৪৩॥

নম ইতি। ভূতান্যত্র প্রাণিনঃ। অসান্ত্বয়ৎ আশ্বাসয়ৎ। বাসব ইন্দ্রঃ ॥৪৪॥

বিষ্ণুমিতি। ধর্ম্মবিৎ ইন্দ্রঃ। অনৃতেন মিথ্যাব্যবহারেণ সন্ধিভঙ্গপাপনেত্যর্থঃ। ত্রৈশীর্ষয়া ত্রিশিরসো বধনিবন্ধনয়া। ত্রিশিরসো ব্রহ্মপুত্রত্বাদিত্যাশয়ঃ ॥৪৫—৪৬॥

মহেতি। আক্রুষ্ট আহূতঃ, ভূয়ঃ পুনঃ পুনঃ। বলবৃত্রহা ইন্দ্রঃ ॥৪৭॥

বৃত্রাসুর নিহত হইলে, সমস্ত দিক্ অন্ধকারশূন্য হইল, মঙ্গলময় বায়ু বহিতে হইতে থাকিল এবং সমস্ত লোক আনন্দিত হইল ॥৪২॥

তদনন্তর দেব, গন্ধর্ব্ব, যক্ষ, রাক্ষস, নাগ ও ঋষিগণ নানাবিধ স্তব দ্বারা ইন্দ্রের স্তব করিলেন ॥৪৩॥

ইন্দ্রও বৃত্রাসুরকে বধ করিয়া আনন্দিত হইলেন, সকল প্রাণীই তাঁহাকে নমস্কার করিতে লাগিল, তৎপরে তিনি অন্যান্য দেবতার সহিত মিলিত হইয়া সকল প্রাণীকে আশ্বস্ত করিলেন ॥৪৪॥

তাহার পর ধর্ম্মজ্ঞ ইন্দ্র ত্রিভুবনশ্রেষ্ঠ বিষ্ণুকে পূজা করিলেন; কিন্তু ইন্দ্র পূর্ব্বে ত্রিশিরাকে বধ করায় ব্রহ্মহত্যার পাপে আক্রান্ত হইয়াছিলেন, এখন আবার মহাবীর ও দেবগণের ভয়জনক বৃত্রাসুরকে বধ করায় সন্ধিভঙ্গনিবন্ধন মিথ্যাব্যবহারের পাপে আক্রান্ত হইয়া অত্যন্ত দুর্ম্মনা হইয়া পড়িলেন ॥৪৫—৪৬॥

এদিকে আবার মহাদেবের ভূতেরা নির্ভয়চিত্তে বার বার ইন্দ্রকে 'ব্রহ্মহত্যাকারী' বলিয়া আহ্বান করিতে লাগিল; তাহাতে তিনি লজ্জিতও হইয়া পড়িলেন ॥৪৭॥

(৪৪)...সর্ব্বভূতানি সান্ত্বয়ন্—পি। (৪৭) শ্লোকঃ বা ব রা পি নাস্তি।

সোহন্তমাশ্রিত্য লোকানাং নষ্টসংজ্ঞো বিচেতনঃ।
ন প্রাজ্ঞায়ত দেবেন্দ্রস্ত্বভিভূতঃ স্বকর্ম্মভিঃ ॥৪৮॥
প্রতিচ্ছন্নোঽবসচ্চাপ্সু চেষ্টমান ইবোরগঃ।
ততঃ প্রনষ্টে দেবেন্দ্রে ব্রহ্মহত্যাভয়ার্দ্দিতে ॥৪৯॥
ভূমিঃ প্রধ্বস্তসঙ্কাশা নির্ব্বৃক্ষা শুষ্ককাননা।
বিচ্ছিন্নস্রোতসো নদ্যঃ সরাংস্যনুদকানি চ ॥৫০॥
সংক্ষোভশ্চাপি সত্ত্বানামনাবৃষ্টিকৃতোঽভবৎ।
দেবাশ্চাপি ভৃশং ত্রস্তাস্তথা সর্ব্বে মহর্ষয়ঃ ॥৫১॥
অরাজকং জগৎ সর্ব্বমভিভূতমুপদ্রবৈঃ।
ততো ভীতাঽভবন্ দেবাঃ কো নো রাজা ভবেদিতি ॥৫২॥
দিবি দেবর্ষয়শ্চাপি দেবরাজবিনাকৃতাঃ।
ন স্ম কশ্চন দেবানাং রাজ্যে বৈ কুরুতে মতিম্ ॥৫৩॥ (কুলকম্)

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি সঞ্জয়যানে বৃত্রবধে ইন্দ্রবিজয়ো নাম দশমোঽধ্যায়ঃ ॥•॥

---

ভারতকৌমুদী

স ইতি। অন্তং চরমসীমাম্। নষ্টসংজ্ঞঃ প্রায়েণ লুপ্তচৈতন্যঃ, বিচেতনো বিকৃতচিত্তঃ, আত্মগ্লানিবশাদিতি ভাবঃ। স্বকর্ম্মভিঃ আত্মনঃ পাপৈঃ ॥৪৮॥

প্রতীতি। প্রতিচ্ছন্নো গুপ্তঃ, অপ্সু জলে, চেষ্টমানো বিচরন্। প্রনষ্টে অদর্শনং গতে। প্রধ্বস্তসঙ্কাশা বিনষ্টতুল্যা। অনুদকানি নির্জ্জলানি। সংক্ষোভশ্চাঞ্চল্যম্, সত্ত্বানাং প্রাণিনাম্। উপদ্রবৈশ্চৌর্য্যাদিভিঃ। ভীতাঽভবন্নিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ। নঃ অস্মাকম্। দেবরাজেন বিনাকৃতা বিরহিতাঃ। কশ্চন কশ্চিদপি দেবঃ, দেবানাং রাজ্যে রাজত্বকরণে মতিং ন কুরুতে স্ম, উপদ্রববাহুল্যাদিত্যাশয়ঃ ॥৪৯—৫৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি সঞ্জয়যানে দশমোঽধ্যায়ঃ ॥•॥

---

তখন দেবরাজ আপন দুষ্কর্ম্মে অভিভূত হইয়া লোকসীমার প্রান্তভাগে যাইয়া লুপ্তচৈতন্যপ্রায় ও বিকৃতচিত্ত হইয়া রহিলেন; তখন কোন ব্যক্তিই তাঁহার বিষয় জানিতে পারিল না ॥৪৮॥

তিনি সর্পের ন্যায় জলের ভিতরে বিচরণ করিতে থাকিয়া গুপ্তভাবে বাস করিতে লাগিলেন। ব্রহ্মহত্যাপাপের ভয়ে পরিপীড়িত দেবরাজ সেইভাবে

---

(৪৮)…নষ্টসংজ্ঞো হ্যচেতনঃ—পি। (৪৯)…বসন্নপ্সু—পি। (৫৩)…ন চ স্ম কশ্চিদ্দেবানাম—পি।

# একাদশোঽধ্যায়ঃ।

—:*:—

শল্য উবাচ।

ঋষয়োঽথাব্রুবন্ সর্ব্বে দেবাশ্চ ত্রিদিবেশ্বরাঃ।
অয়ং বৈ নহুষঃ শ্রীমান্ দেবরাজ্যেঽভিষিচ্যতাম্ ॥১॥
তেজস্বী চ যশস্বী চ ধার্ম্মিকশ্চৈব নিত্যদা।
তে গত্বা ত্বব্রুবন্ সর্ব্বে রাজা নো ভব পার্থিব ! ॥২॥ (যুগ্মকম্)
স তানুবাচ নহুষো দেবানৃষিগণাংস্তথা।
পিতৃভিঃ সহিতান্ রাজন্ ! পরীপ্সন্ হিতমাত্মনঃ ॥৩॥

ভারতকৌমুদী

ঋষয় ইতি। নহুষো নাম চন্দ্রবংশীয়ঃ কশ্চিন্নৃপতিঃ। তে ঋষয়ো দেবাশ্চ গত্বা নহুষান্তিকমিতি শেষঃ। নঃ অস্মাকম্ ॥১—২॥

স ইতি। পরীপ্সন্ সর্ব্বেষু বিষয়েষু লব্ধুমিচ্ছন্ ॥৩॥

---

নিরুদ্দেশ হইলে, পৃথিবী যেন বিধ্বস্ত হইয়া পড়িল, কোন বৃক্ষ রহিল না, বন শুকাইয়া গেল, নদীসমূহের স্রোত রুদ্ধ হইয়া পড়িল, জলাশয়ে জল রহিল না এবং বৃষ্টি না হওয়ায় প্রাণিগণের অত্যন্ত সংক্ষোভ উপস্থিত হইল; সকল দেবতা ও সকল মহর্ষিই অত্যন্ত ভীত হইয়া পড়িলেন; সমস্ত জগৎটাই অরাজক হওয়ায় নানাবিধ উপদ্রবে অতিভূত হইল এবং স্বর্গে দেবরাজবিহীন দেবতারা ও মহর্ষিরা 'কে আমাদের রাজা হইবেন' ইহা ভাবিয়া ভীত হইয়া পড়িলেন; কিন্তু কোন দেবতাই দেবগণের রাজত্ব করিতে ইচ্ছা করিলেন না" ॥৪৯—৫৩॥

—:*:—

শল্য কহিলেন—"তাহার পর ঋষিরা ও স্বর্গাধিপতি দেবতারা সকলে বলিলেন —"সর্ব্বদাই রাজলক্ষ্মীযুক্ত, তেজস্বী, যশস্বী ও ধার্ম্মিক এই নহুষকেই দেবরাজ্যে অভিষিক্ত করা হউক"। তৎপরে তাঁহারা সকলে নহুষের নিকট যাইয়া বলিলেন— "রাজা! আপনি আমাদের রাজা হউন" ॥১—২॥

রাজা যুধিষ্ঠির! তখন নহুষ সর্ব্ববিষয়ে নিজের হিত কামনা করিয়া সেই দেবগণ, ঋষিগণ ও পিতৃগণকে বলিলেন—॥৩॥

---

(৩)···দেবান্ সর্ষিগণাংস্তদা—পি।

দুর্ব্বলোঽহং ন মে শক্তির্ভবতাং পরিপালনে।
বলবান্ জায়তে রাজা বলং শক্রে হি নিত্যদা ॥৪॥
তমব্রুবন্ পুনঃ সর্ব্বে দেবা ঋষিপুরোগমাঃ।
অস্মাকং তপসা যুক্তঃ পাহি রাজ্যং ত্রিপিষ্টপে ॥৫॥
পরস্পরভয়ং ঘোরমস্মাকং হি ন সংশয়ঃ।
অভিষিচ্যস্ব রাজেন্দ্র! ভব রাজা ত্রিপিষ্টপে ॥৬॥
দেবদানবযক্ষাণামৃষীণাং রক্ষসাং তথা।
সিদ্ধগন্ধর্ব্বভূতানাং চক্ষুর্বিষয়বর্ত্তিনাম্।
তেজ আদাস্যসে পশ্যন্ বলবাংশ্চ ভবিষ্যসি ॥৭॥
ধর্ম্মং পুরস্কৃত্য সদা সর্ব্বলোকাধিপো ভব।
ব্রহ্মর্ষীংশ্চাপি দেবাংশ্চ গোপায়স্ব ত্রিপিষ্টপে ॥৮॥

ভারতকৌমুদী

দুর্ব্বল ইতি। হি তথাহি, শক্রে ইন্দ্রে, নিত্যদা সর্ব্বদৈব বলমাসীৎ ॥৪॥
তমিতি। তপসা যুক্তঃ, অতএব বলবান্ সন্নিত্যাশয়ঃ। ত্রিপিষ্টপে স্বর্গে ॥৫॥
পরেতি। পরস্পরভয়ং পরস্পরপীড়নভয়ম্, ঘোরং মহৎ ॥৬॥
দেবেতি। চক্ষুর্বিষয়বর্ত্তিনাং ত্বন্নয়নগোচরস্থিতানাম্। তেজো বলম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৭॥
ধর্ম্মমিতি। পুরস্কৃত্য প্রাধান্যেন রক্ষিত্বা। গোপায়স্ব রক্ষ ॥৮॥

"আমি দুর্ব্বল; সুতরাং আপনাদের পরিপালনবিষয়ে আমার শক্তি নাই। বলবান্ লোকই রাজা হইয়া থাকেন। ইন্দ্রে সর্ব্বদাই বল ছিল" ॥৪॥

তখন দেবতারা ও ঋষিরা পুনরায় নহুষকে বলিলেন—"আপনি আমাদের তপোবলে বলীয়ান্ হইয়া স্বর্গরাজ্য পালন করুন ॥৫॥

রাজশ্রেষ্ঠ! নিশ্চয়ই আমাদের পরস্পর পীড়নের গুরুতর ভয় রহিয়াছে; অতএব আপনিই স্বর্গরাজ্যে অভিষিক্ত হউন এবং স্বর্গের রাজা হউন ॥৬॥

দেব, দানব, গন্ধর্ব্ব, যক্ষ, রাক্ষস, সিদ্ধ, ঋষি ও ভূতগণ আপনার দৃষ্টিগোচর হইবামাত্র আপনি ইঁহাদিগকে দেখিয়াই ইঁহাদের তেজ গ্রহণ করিতে পারিবেন এবং বলবান্ হইবেন ॥৭॥

রাজা! এই অবস্থায় আপনি সর্ব্বদা প্রধানভাবে ধর্ম্ম রক্ষা করিতে থাকিয়া সমস্ত জগতের অধীশ্বর হউন এবং স্বর্গে ব্রহ্মর্ষিগণকে ও দেবগণকে রক্ষা করিতে থাকুন" ॥৮॥

(৪)…বলবান্ জায়তাং কশ্চিৎ—নি। (৮)…গোপায়স্ব ত্রিপিষ্টপম—পি।

শল্য উবাচ। †

অভিষিক্তঃ স রাজেন্দ্র ! ততো রাজা ত্রিপিষ্টপে।
ধর্ম্মং পুরস্কৃত্য তদা সর্ব্বলোকাধিপোঽভবৎ ॥৯॥
সুদুর্লভং বরং লব্ধ্বা প্রাপ্য রাজ্যং ত্রিপিষ্টপে।
ধর্ম্মাত্মা সততং ভূত্বা কামাত্মা সমপদ্যত ॥১০॥
দেবোদ্যানেষু সর্ব্বেষু নন্দনোপবনেষু চ।
কৈলাসে হিমবৎপৃষ্ঠে মন্দরে শ্বেতপর্ব্বতে।
সহ্যে মহেন্দ্রে মলয়ে সমুদ্রেষু সরিৎসু চ ॥১১॥
অপ্সরোভিঃ পরিবৃতো দেবকন্যাসমাবৃতঃ।
নহুষো দেবরাজঃ সোঽক্রীড়দ্বহুবিধং তদা ॥১২॥
শৃণ্বন্ দিব্যা বহুবিধাঃ কথাঃ শ্রুতিমনোহরাঃ।
বাদিত্রাণি চ দিব্যানি গীতঞ্চ মধুরস্বরম্ ॥১৩॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

অভীতি। রাজা নহুষঃ, ত্রিপিষ্টপে স্বর্গে ॥৯॥

স্বিতি। সুদুর্লভং বরম্—'তেজ আদাস্যসে পশ্যন্' ইতি প্রাগুক্তরূপম্ ॥১০॥

দেবেতি। সহ্য-মহেন্দ্র-মলয়াঃ পর্ব্বতাবশেষাঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ। অক্রীড়ৎ ব্যহরৎ কথা উপাখ্যানানি। শৃণ্বন্ অপ্সরঃপ্রভৃতিভ্য এব ॥১১—১৩॥

শল্য বলিলেন—"রাজশ্রেষ্ঠ যুধিষ্ঠির ! তাহার পর নহুষ স্বর্গরাজ্যে অভিষিক্ত হইয়া তখন প্রধানভাবে ধর্ম্মরক্ষা করিতে থাকিয়া সমগ্র জগতের আধিপত্য করিতে লাগিলেন ॥৯॥

নহুষ অতিদুর্লভ বর এবং স্বর্গের রাজত্ব লাভ করিয়া, প্রথমে সর্ব্বদাই ধার্ম্মিক থাকিয়া পরে কামুক হইয়া পড়িলেন ॥১০॥

ক্রমে দেবরাজ সেই নহুষ অপ্সরোগণে ও দেবকন্যাগণে পরিবেষ্টিত হইয়া, তাহাদের নিকট দিব্য ও শ্রুতিমনোহর নানাবিধ উপাখ্যান, দিব্য বাদ্য এবং মধুর স্বরের গান শুনিতে থাকিয়া, সমস্ত দেবোদ্যানে, নন্দনবনে, কৈলাস, হিমালয়, মন্দর, শ্বেত, সহ্য, মহেন্দ্র ও মলয়পর্ব্বতে এবং সমুদ্রে ও নদীতে বহুবিধ ক্রীড়া করিতে লাগিলেন ॥১১—১৩॥

† অয়ং পাঠঃ বা ব রা পি নাস্তি। (১৩)...বাদিত্রাণি চ সর্ব্বাণি গীতঞ্চ মধুরস্বনম্—বা ব রা নি।

বিশ্বাবসুর্নারদশ্চ গন্ধর্ব্বাপ্সরসাং গণাঃ।
ঋতবঃ ষট্‌ চ দেবেন্দ্রং মূর্ত্তিমন্ত উপস্থিতাঃ।
মারুতঃ সুরভির্বাতি মনোজ্ঞঃ সুখশীতলঃ ॥১৪॥
এবঞ্চ ক্রীড়তস্তস্য নহুষস্য দুরাত্মনঃ।
সম্প্রাপ্তা দর্শনং দেবী শক্রস্য মহিষী প্রিয়া ॥১৫॥
স তাং সংদৃশ্য দুষ্টাত্মা প্রাহ সর্ব্বান্‌ সভাসদঃ।
ইন্দ্রস্য মহিষী দেবী কস্মান্মাং নোপতিষ্ঠতি ॥১৬॥
অহমিন্দ্রোঽস্মি দেবানাং লোকানাঞ্চ তথেশ্বরঃ।
আগচ্ছতু শচী মহ্যং ক্ষিপ্রমেব নিবেশনম্‌ ॥১৭॥
তচ্ছ্রুত্বা দুর্ম্মনা দেবী বৃহস্পতিমুবাচ হ।
রক্ষ মাং নহুষাদ্‌ব্রহ্মন্‌! ত্বামস্মি শরণং গতা ॥১৮॥

ভারতকৌমুদী

বিশ্বেতি। দেবেন্দ্রং দেবরাজীভূতং নহুষম্‌। উপস্থিতা উপাসতে স্ম। সুরভির্ঘ্রাণতর্পণঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৪॥

এবমিতি। দর্শনং দৃষ্টিগোচরতাম্‌। শক্রস্য মহিষী শচী ॥১৫॥

স ইতি। স নহুষঃ। দুষ্টাত্মা কামেন দূষিতচিত্তঃ ॥১৬॥

অহমিতি। দেবেন্দ্রত্বাদেব সর্ব্বলোকেশ্বর ইত্যাশয়ঃ। মহ্যং মম ॥১৭॥

তদিতি। দুর্ম্মনা আশঙ্কয়া দুঃখিতচিত্তা ॥১৮॥

---

তখন বিশ্বাবসু, নারদ, গন্ধর্ব্বগণ, অপ্সরোগণ এবং মূর্ত্তিমান্‌ ছয় ঋতু দেবরাজ নহুষের উপাসনা করিতেন এবং সৌরভযুক্ত, মনোহর, শীতল ও সুখজনক বায়ু বহিত হইত ॥১৪॥

দুরাত্মা সেই নহুষ এইভাবে ক্রীড়া করিতে লাগিলে, একদা ইন্দ্রের প্রিয়মহিষী শচীদেবী তাহার দৃষ্টিগোচর হইলেন ॥১৫॥

দুরাত্মা নহুষ তাঁহাকে দেখিয়া সকল সভাসদ্‌কে বলিল—"ইন্দ্রের মহিষী শচীদেবী আমার সেবা করেন না কেন? ॥১৬॥

আমি দেবগণের ইন্দ্র এবং ত্রিভুবনের অধীশ্বর; অতএব সত্বর শচীদেবী আমার গৃহে আগমন করুন" ॥১৭॥

সেই কথা শুনিয়া দুঃখিতচিত্ত হইয়া শচীদেবী বৃহস্পতিকে বলিলেন—"ব্রাহ্মণ! আমি আপনার শরণাগতা, আপনি আমাকে নহুষ হইতে রক্ষা করুন" ॥১৮॥

(১৪)…সত্বশীতলঃ—নি। (১৫)…নহুষস্য মহাত্মনঃ—পি। (১৭) আগচ্ছতু সতী মহ্যম্‌—পি। (১৮)…বৃহস্পতিমথাব্রবীৎ—পি।

সর্ব্বলক্ষণসম্পন্নাং ব্রহ্মন্! ত্বং সম্প্রভাষসে।
দেবরাজস্য দয়িতামত্যন্তং সুখভাগিনীম্ ॥১৯॥
অবৈধব্যেন যুক্তাঞ্চাপ্যেকপত্নীং পতিব্রতাম্।
উক্তবানসি মাং পূর্ব্বমৃতাং তাং কুরু বৈ গিরম্ ॥২০॥
নোক্তপূর্ব্বঞ্চ ভগবন্! মৃষা তে কিঞ্চিদীশ্বর!।
তস্মাদেতদ্ভবেৎ সত্যং ত্বয়োক্তং দ্বিজসত্তম! ॥২১॥
বৃহস্পতিরথোবাচ শক্রাণীং ভয়মোহিতাম্।
যদুক্তাসি ময়া দেবি! সত্যং তদ্ভবিতা ধ্রুবম্।
দ্রক্ষ্যসে দেবরাজানমিন্দ্রং শীঘ্রমিহাগতম্ ॥২২॥
ন ভেতব্যঞ্চ নহুষাৎ সত্যমেতদ্ব্রবীমি তে।
সমানয়িষ্যে শক্রেণ ন চিরাদ্ভবতীমহম্ ॥২৩॥

ভারতকৌমুদী

সর্ব্বেতি। দয়িতাং প্রিয়াম্, মামিতি শেষঃ ॥১৯॥
অবৈধব্যেনেতি। এক এব পতির্যস্যাস্তাম্ একপত্নীম্। ঋতাং সত্যাম্ ॥২০॥
নেতি। মৃষা মিথ্যা, তে ত্বয়া ॥২১॥
বৃহেতি। শক্রাণীমিন্দ্রাণীম্। শক্রশব্দস্যানন্ততা আর্ষী। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২২॥
নেতি। সমানয়িষ্যে সমানেষ্যে সংযোজয়িষ্য ইত্যর্থঃ, শক্রেণ সহ ॥২৩॥

ভারতভাবদীপঃ

ঋষয় ইতি ॥১॥ নোঽস্মাকং রাজা ভব ॥২—২১॥ শক্রাণীমিন্দ্রাণীম্, আর্ষ আনুক্ ॥২২—২৪॥
ইতি শ্রীমহাভারতে উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একাদশোঽধ্যায়ঃ ॥১১॥

ব্রাহ্মণ! আপনি বলিয়া থাকেন যে, আমি সর্ব্বলক্ষণসম্পন্না, ইন্দ্রের প্রিয়তমা এবং অত্যন্ত সুখভাগিনী ॥১৯॥

এবং আপনি পূর্ব্বে বলিতেন যে, আমি অবৈধব্যলক্ষণযুক্তা, সাধ্বী ও পতিব্রতা। আপনি আপনার সেই বাক্য সত্য করুন ॥২০॥

ভগবন্! জ্ঞানিশ্রেষ্ঠ! আপনি পূর্ব্বে কখনও মিথ্যা বলেন নাই; অতএব ব্রাহ্মণশ্রেষ্ঠ! আপনি যাহা বলিয়াছেন, তাহা সত্য হইবেই” ॥২১॥

তাহার পর বৃহস্পতি ভয়বিহ্বলা শচীদেবীকে বলিলেন—“দেবি! আমি আপনাকে যাহা বলিয়াছি, তাহা নিশ্চয়ই সত্য হইবে; আপনি শীঘ্রই দেবরাজ ইন্দ্রকে এস্থানে সমাগত দর্শন করিবেন ॥২২॥

(২২)· ণাণীং ভয়মোহিতাম্···দেবরাজং তম্—নি।

অথ শুশ্রাব নহুষ ইন্দ্রাণীং শরণং গতাম্।
বৃহস্পতেরঙ্গিরসশ্চুকোপ স নৃপস্তদা ॥২৪॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি সঞ্জয়যানে শচীবৃহস্পতিসংবাদে একাদশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

## দ্বাদশোঽধ্যায়ঃ।

—:*:—

শল্য উবাচ।

ক্রুদ্ধস্তু নহুষং দৃষ্ট্বা দেবা ঋষিপুরোগমাঃ।
অব্রুবন্ দেবরাজানং নহুষং ঘোরদর্শনম্ ॥১॥
দেবরাজ! জহি ক্রোধং ত্বয়ি ক্রুদ্ধে জগদ্বিভো!।
ত্রস্তং সাসুরগন্ধর্ব্বং সকিন্নরমহোরগম্ ॥২॥

ভারতকৌমুদী

অথেতি। অঙ্গিরসঃ তৎপুত্রস্য, চুকোপ বৃহস্পতিম্ ইন্দ্রাণীঞ্চ প্রতি ॥২৪॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি সঞ্জয়যানে একাদশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ক্রুদ্ধমিতি। দেবরাজানমিতি অদন্তত্বাভাব আর্ষঃ ॥১॥
দেবেতি। জহি নাশয়। ক্রোধহননং প্রতি হেতুমাহ—ত্বয়ীত্যাদি ॥২॥

আমি আপনার নিকট ইহা সত্য বলিতেছি যে, নহুষ হইতে আপনার ভীত হইতে হইবে না; অচিরকালমধ্যেই আমি আপনাকে ইন্দ্রের সহিত সংযুক্ত করিব" ॥২৩॥

তদনন্তর নহুষ শুনিল যে, শচীদেবী অঙ্গিরার পুত্র বৃহস্পতির শরণাপন্না হইয়াছেন। তখন নহুষ ক্রুদ্ধ হইল" ॥২৪॥

—:*:—

শল্য কহিলেন—"দেবগণ ও ঋষিগণ নহুষকে ক্রুদ্ধ দেখিয়া সেই ঘোরদর্শন দেবরাজ নহুষকে বলিলেন—॥১॥

"দেবরাজ! প্রভু! আপনি ক্রোধ সংবরণ করুন। কারণ, আপনি ক্রুদ্ধ

(১) · সর্ষিপুরোগমাঃ - পি ব।

জহি ক্রোধমিমং সাধো ! ন ক্রুধ্যন্তি ভবদ্বিধাঃ।
পরস্য পত্নী সা দেবী প্রসীদস্ব সুরেশ্বর ! ॥৩॥
নিবর্ত্তয় মনঃ পাপাৎ পরদারাভিমর্ষণাৎ।
দেবরাজোঽসি ভদ্রং তে প্রজা ধর্ম্মেণ পালয় ॥৪॥
এবমুক্তো ন জগ্রাহ তদ্বচঃ কামমোহিতঃ।
অথ দেবানুবাচেদমিন্দ্রং প্রতি সুরাধিপঃ ॥৫॥
অহল্যা ধর্ষিতা পূর্ব্বমৃষিপত্নী যশস্বিনী।
জীবতো ভর্ত্তুরিন্দ্রেণ স চ কিং ন নিবারিতঃ ॥৬॥
বহূনি চ নৃশংসানি কৃতানীন্দ্রেণ বৈ পুরা।
বৈধর্ম্ম্যাণ্যুপধাশ্চৈব স বঃ কস্মান্ন বারিতঃ ॥৭॥

ভারতকৌমুদী

জহীতি। সা শচী। প্রসীদস্বেতি আত্মনেপদমার্ষম্ ॥৩॥
নিবর্ত্তয়েতি। ধর্ম্মেণ প্রজাপালনজেন তে তব, ভদ্রং মঙ্গলং ভবিষ্যতীতি শেষঃ ॥৪॥
এবমিতি। ইন্দ্রং প্রতি ভূতপূর্ব্বদেবরাজবিষয়ে, সুরাধিপো নহুষঃ ॥৫॥
অহল্যেতি। জীবতো ভর্ত্তুর্গৌতমস্য সম্বন্ধিনী। ন নিবারিতো যুষ্মাভিঃ ॥৬॥

হওয়ায় অসুর, গন্ধর্ব্ব, কিন্নর ও মহানাগসমূহের সহিত সমগ্র জগৎটাই ভীত হইয়া পড়িয়াছে ॥২॥

সাধু ! আপনি এই ক্রোধ পরিত্যাগ করুন। কারণ, আপনার ন্যায় লোকেরা ক্রুদ্ধ হন না। (দেখুন—) শচীদেবী পরের পত্নী ; অতএব দেবরাজ ! আপনি প্রসন্ন হউন ॥৩॥

পরস্ত্রীসংসর্গের পাপ হইতে মনকে নিবৃত্ত করুন। আপনি দেবরাজ হইয়াছেন ; সুতরাং ধর্ম্ম অনুসারে প্রজাপালন করুন। তাহাতেই আপনার মঙ্গল হইবে" ॥৪॥

দেবতারা ও ঋষিরা এইরূপ বলিলেও কামমোহিত দেবরাজ নহুষ সে কথা গ্রাহ্য করিল না ; কিন্তু দেবগণের নিকটে ভূতপূর্ব্ব ইন্দ্রের বিষয়ে এই কথা বলিল – ॥৫॥

"ভূতপূর্ব্ব ইন্দ্র, জীবিত স্বামী গৌতম ঋষির পত্নী যশস্বিনী অহল্যাকে ধর্ষণ করিয়াছিলেন ; তখন আপনারা তাঁহাকে বারণ করেন নাই কেন ? ॥৬॥

(৩)…ন কুপ্যন্তি ভবদ্বিধাঃ—পি। (৬)…স বঃ কিং ন নিবারিতঃ—বা ব রা নি। (৭)…স বঃ কিং ন নিবারিতঃ—বা ব রা নি।

উপতিষ্ঠতু দেবী মামেতদস্যা হিতং পরম্।
যুষ্মাকঞ্চ সদা দেবাঃ! শিবমেবং ভবিষ্যতি ॥৮॥

দেবা ঊচুঃ।

ইন্দ্রাণীমানয়িষ্যামো যথেচ্ছসি দিবস্পতে!।
জহি ক্রোধমিমং বীর! প্রীতো ভব সুরেশ্বর! ॥৯॥

শল্য উবাচ।

ইত্যুক্ত্বা তং তদা দেবা ঋষিভিঃ সহ ভারত!।
জগ্মুর্বৃহস্পতিং বক্তুমিন্দ্রাণীঞ্চাশুভং বচঃ ॥১০॥
জানীমঃ শরণং প্রাপ্তামিন্দ্রাণীং তব বেশ্মনি।
দত্তাভয়াঞ্চ বিপ্রেন্দ্র! ত্বয়া দেবর্ষিসত্তম! ॥১১॥

---

ভারতকৌমুদী

বহ্বীতি। নৃশংসানি ত্রিশিরোবধাদীনি নিষ্ঠুরকর্ম্মাণি। বৈধর্ম্ম্যাণি অপ্সরঃসংসর্গাদীনি পাপকার্য্যাণি, উপধা বৃত্রাসুরসখ্যাদীনি ছলানি। বো যুষ্মাভিঃ ॥৭॥
উপেতি। উপতিষ্ঠতু সেবতাম্, দেবী শচী। শিবং শুভম্, এবং ভাবে ॥৮॥
ইন্দ্রাণীমিতি। আনয়িষ্যাম আনেষ্যামঃ। হে দিবস্পতে! স্বর্গাধিপ! ॥৯॥
ইতীতি। বৃহস্পতিং তদন্তিকং জগ্মুঃ ॥১০॥
জানীম ইতি। শরণম্ আশ্রয়ম্। দত্তম্ অভয়ং যস্যৈ তাম্ ॥১১॥

---

ইন্দ্র পূর্ব্বে বহুতর নৃশংসকার্য্য, পাপকার্য্য এবং ছল করিয়াছেন; তখন আপনারা তাঁহাকে বারণ করেন নাই কেন? ॥৭॥

সে যাহা হউক, দেবগণ! শচীদেবী আমার সেবা করুন; ইহা তাঁহার পক্ষে পরম হিতকর হইবে এবং এরূপ হইলে, আপনাদেরও সর্ব্বদা মঙ্গল হইবে" ॥৮॥

দেবগণ বলিলেন—"স্বর্গনাথ! আপনার ইচ্ছানুসারে আমরা শচীদেবীকে আনিয়া দিব; কিন্তু বীর! আপনি এই ক্রোধ সংবরণ করুন, দেবরাজ! আপনি সন্তুষ্ট হউন" ॥৯॥

শল্য বলিলেন—ভরতনন্দন! নহুষকে এই কথা বলিয়া দেবতারা ঋষিদের সহিত মিলিত হইয়া শচীদেবীকে এই অমঙ্গলের সংবাদ বলিবার জন্য তখনই বৃহস্পতির নিকট গমন করিলেন (এবং বলিলেন—) ॥১০॥

"ব্রাহ্মণপ্রধান! দেবর্ষিশ্রেষ্ঠ! আমরা জানি যে, শচীদেবী আপনার বাড়ীতে আশ্রয় লাভ করিয়াছেন এবং আপনি তাঁহাকে অভয় দান করিয়াছেন ॥১১॥

তে ত্বাং দেবাঃ সগন্ধর্ব্বা ঋষয়শ্চ মহাদ্যুতে !।
প্রসাদয়ন্তি চেন্দ্রাণী নহুষায় প্রদীয়তাম্ ॥১২॥
ইন্দ্রাদ্বিশিষ্টো নহুষো দেবরাজো মহাদ্যুতিঃ।
বৃণোত্বিমং বরারোহা ভর্ত্তৃত্বে বরবর্ণিনী ॥১৩॥
এবমুক্তে তু সা দেবী বাষ্পমুৎসৃজ্য সস্বনম্।
উবাচ রুদতী দীনা বৃহস্পতিমিদং বচঃ ॥১৪॥
নাহমিচ্ছামি নহুষং পতিং দেবর্ষিসত্তম !।
শরণাগতাস্মি তে ব্রহ্মন্ ! ত্রায়স্ব মহতো ভয়াৎ ॥১৫॥
বৃহস্পতিরুবাচ।
শরণাগতং ন ত্যজেয়মিন্দ্রাণি ! মম নিশ্চয়ঃ।
ধর্ম্মজ্ঞাং সত্যশীলাঞ্চ ন ত্যজে ত্বামনিন্দিতে ! ॥১৬॥

---

ভারতকৌমুদী

ত ইতি। মহাদ্যুতে ইতি সম্বোধনেন শচীরক্ষণসম্ভবোঽপি সূচিতঃ ॥১২॥
ইন্দ্রাদিতি। বিশিষ্ট উৎকৃষ্টঃ। বরারোহা উত্তমনিতম্বা শচীদেবী ॥১৩॥
এবমিতি। সস্বনং সশব্দং রুদতীতি সম্বন্ধঃ ॥১৪॥
নেতি। তৃতীয়পাদে অক্ষরাধিক্যমার্ষম্। এবং পরশ্লোকে প্রথমপাদে ॥১৫॥
শরণেতি। বিশেষাভিপ্রায়েণাহ—ধর্ম্মজ্ঞামিত্যাদি ॥১৬॥

---

কিন্তু হে মহাতেজা ! গন্ধর্ব্বগণের সহিত দেবগণ ও ঋষিগণ প্রসন্নতাসম্পাদনপূর্ব্বক আপনার নিকট প্রার্থনা করিতেছেন যে, আপনি শচীদেবীকে নহুষের হস্তে সমর্পণ করুন ॥১২॥

দেবরাজ ও মহাতেজা নহুষ ইন্দ্র অপেক্ষা শ্রেষ্ঠ ; সুতরাং বরারোহা ও বরবর্ণিনী শচীদেবী এখন এই নহুষকেই পতিত্বে বরণ করুন” ॥১৩॥

তাঁহারা এইরূপ বলিলে, শচীদেবী কাতর হইয়া, অশ্রুজল ত্যাগ করিয়া, সশব্দে রোদন করিতে থাকিয়া বৃহস্পতিকে এই কথা বলিলেন—॥১৪॥

“দেবর্ষিশ্রেষ্ঠ ! ব্রাহ্মণ ! আমি নহুষকে পতি করিতে ইচ্ছা করি না। আমি আপনার শরণাগত ; আপনি আমাকে গুরুতর ভয় হইতে রক্ষা করুন” ॥১৫॥

বৃহস্পতি বলিলেন—“ইন্দ্রাণি ! আমি কোন শরণাগতকেই ত্যাগ করিব না, ইহাই আমার নিশ্চয় ; সুতরাং অনিন্দিতে ! তুমি ধর্ম্মজ্ঞা ও সত্যশীলা ; অতএব তোমাকে ত ত্যাগ করিবই না ॥১৬॥

নাকার্য্যং কর্ত্তুমিচ্ছামি ব্রাহ্মণঃ সন্ বিশেষতঃ।
শ্রুতধর্ম্মা সত্যশীলো জানন্ ধর্ম্মানুশাসনম্ ॥১৭॥
নাহমেতৎ করিষ্যামি গচ্ছধ্বং বৈ সুরোত্তমাঃ!।
অস্মিংশ্চার্থে পুরা গীতং ব্রহ্মণা শ্রূয়তামিদম্ ॥১৮॥
ন তস্য বীজং রোহতি রোহকালে ন তস্য বর্ষং বর্ষতি বর্ষকালে।
ভীতং প্রপন্নং প্রদদাতি শত্রবে ন স ত্রাতারং লভতে ত্রাণমিচ্ছন্ ॥১৯॥
মোঘমন্নং বিন্দতি চাপ্যচেতাঃ স্বর্গাল্লোকাদ্‌ভ্রশ্যতি নষ্টচেষ্টঃ।
ভীতং প্রপন্নং প্রদদাতি যো বৈ ন তস্য হব্যং প্রতিগৃহ্নন্তি দেবাঃ ॥২০॥
প্রমীয়তে চাস্য প্রজা হ্যকালে সদা বিবাসং পিতরোহস্য কুর্ব্বতে।
ভীতং প্রপন্নং প্রদদাতি শত্রবে সেন্দ্রা দেবাঃ প্রহরন্ত্যস্য বজ্রম্ ॥২১॥

ভারতকৌমুদী

নেতি। অকার্য্যং গর্হিতকার্য্যম্। ধর্ম্মানুশাসনং ধর্ম্মশাস্ত্রম্ ॥১৭॥
নেতি। অর্থে বিষয়ে। গীতং গীতবদেব সাদরমুচ্চৈরুচ্চারিতম্ ॥১৮॥
নেতি। রোহতি অঙ্কুরমুৎপাদয়তি। বর্ষতি মেঘঃ। প্রপন্নং শরণাগতম্ ॥১৯॥
মোঘমিতি। মোঘং ব্যর্থম্ অবলকরমিত্যর্থঃ, বিন্দতি লভতে। প্রদদাতি শত্রবে ॥২০॥
প্রেতি। প্রমীয়তে ম্রিয়তে, প্রজা সন্তানঃ। বিবাসং নরকবাসম্ ॥২১॥

বিশেষতঃ, আমি ধর্ম্মজ্ঞ ও সত্যপরায়ণ ব্রাহ্মণ হইয়া এবং ধর্ম্মশাস্ত্র জানিয়া অকার্য্য করিতে ইচ্ছা করি না ॥১৭॥

অতএব আমি শচীদেবীকে সমর্পণ করিব না; সুতরাং দেবশ্রেষ্ঠগণ! আপনারা চলিয়া যান এবং এই বিষয়ে পূর্ব্বে ব্রহ্মা যাহা সাগ্রহে বলিয়াছেন, তাহা শ্রবণ করুন—॥১৮॥

'যে লোক, ভীত ও শরণাগত ব্যক্তিকে শত্রুর নিকট সমর্পণ করে, তাহার রোপিত বীজ যথাসময়ে অঙ্কুর উৎপাদন করে না, তাহার অধিকারে বর্ষাকালেও মেঘ বর্ষা করে না এবং সে লোক রক্ষার্থী হইয়াও রক্ষক পায় না ॥১৯॥

যে লোক, ভীত ও শরণাগত ব্যক্তিকে শত্রুহস্তে সমর্পণ করে, সেই নির্ব্বোধ লোক নিষ্ফল অন্ন লাভ করে, নিষ্ফলোদ্যম হইয়া স্বর্গলোক হইতে ভ্রষ্ট হয় এবং দেবতারা তাহার হব্য গ্রহণ করেন না ॥২০॥

যে লোক, ভীত ও শরণাগত ব্যক্তিকে শত্রুর হস্তে সমর্পণ করে, তাহার সন্তান অকালে মরিয়া যায়, তাহার পিতৃগণ সর্ব্বদা নরকে বাস করেন' এবং ইন্দ্রপ্রভৃতি দেবতারা তাহার উপরে বজ্র প্রহার করেন' ॥২১॥

এতদেবং প্রজানন্ বৈ ন দাস্যামি শচীমিমাম্।
ইন্দ্রাণীং বিশ্রুতাং লোকে শক্রস্য মহিষীং প্রিয়াম্ ॥২২॥
অস্যা হিতং ভবেদ্‌যচ্চ মম চাপি হিতং ভবেৎ।
ক্রিয়তাং তৎ সুরশ্রেষ্ঠাঃ! নহি দাস্যম্যহং শচীম্ ॥২৩॥

শল্য উবাচ।

অথ দেবাঃ সগন্ধর্ব্বা গুরুমাহুরিদং বচঃ।
কথং সুনীতং নু ভবেন্মন্ত্রয়স্ব বৃহস্পতে! ॥২৪॥

বৃহস্পতিরুবাচ।

নহুষং যাচতাং দেবী কিঞ্চিৎ কালান্তরং শুভা।
ইন্দ্রাণীহিতমেতদ্ধি তথাস্মাকং ভবিষ্যতি ॥২৫॥
বহুবিঘ্নঃ সুরাঃ! কালঃ কালঃ কালং নয়িষ্যতি।
দর্পিতো বলবাংশ্চাপি নহুষো বরসংশ্রয়াৎ ॥২৬॥

ভারতকৌমুদী

এতদিতি। এবমিত্থম্, এতৎ ব্রহ্মণো বচনম্। বিশ্রুতাং বিখ্যাতাম্ ॥২২॥
অস্যা ইতি। হিতং দানাকরণেঽপীত্যাশয়ঃ ॥২৩॥
অথেতি। গুরুং বৃহস্পতিম্। সুনীতং সুষ্ঠু কৃতম্ ॥২৪॥
নহুষমিতি। কালান্তরং কালাবকাশম্। ইন্দ্রাণ্যা হিতম্ ইন্দ্রাণীহিতম্ ॥২৫॥

ভারতভাবদীপঃ

ক্রুদ্ধমিতি ॥১—৬॥ বৈধর্ম্ম্যাণি ত্বাষ্ট্রবধাদীনি উপধাঃ বৃত্রসখ্যাদীনি ছলানি ॥৭—১৮॥ প্রপন্নং শরণাগতম্ ॥১৯॥ অচেতাঃ দুর্ব্বলচিত্তঃ ॥২০—২৪॥ কালান্তরং কালাবধিম্ ॥২৭—৩২॥
ইতি শ্রীমহাভারতে উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বাদশোঽধ্যায়ঃ ॥১২॥

এইরূপ ব্রহ্মার উক্তি জানিয়া আমি কখনও জগদ্বিখ্যাতা ইন্দ্রের প্রিয়তমা মহিষী এই শচীদেবীকে নহুষের হস্তে সমর্পণ করিব না ॥২২॥

দেবগণ! আমি শচীদেবীকে দিব না; তথাপি যাহাতে ইঁহার হিত ও আমার হিত হয়, তাহা আপনারা করুন” ॥২৩॥

শল্য কহিলেন—“তাহার পর দেবগণ ও গন্ধর্ব্বগণ বৃহস্পতিকে এই কথা বলিলেন—“আর্য্য বৃহস্পতি! কি প্রকারে সকলের পক্ষেই ভাল কার্য্য হয়, তাহা আপনিই মন্ত্রণা করিয়া বলুন” ॥২৪॥

বৃহস্পতি বলিলেন—“শুভলক্ষণা শচীদেবী নহুষের নিকট কিছুকাল অবকাশ প্রার্থনা করুন; ইহাতেই তাঁহার হিত ও আমাদের হিত হইবে ॥২৫॥

(২২)…বিজানন্ বৈ—বা ব রা নি। (২৬)…গর্ব্বিতো বলবাংশ্চাপি—বা ব রা নি।

শল্য উবাচ।

ততস্তেন তথোক্তে তু প্রীতা দেবাস্তথাব্রুবন্।
ব্রহ্মন্! সাধ্বিদমুক্তং তে হিতং সর্ব্বদিবৌকসাম্।
এতমেতদ্দ্বিজশ্রেষ্ঠ! দেবী চেয়ং প্রসাদ্যতাম্ ॥২৭॥
ততঃ সমস্তা ইন্দ্রাণীং দেবাশ্চাগ্নিপুরোগমাঃ।
ঊচুর্বচনমব্যগ্রা লোকানাং হিতকাম্যয়া ॥২৮॥

দেবা ঊচুঃ।

ত্বয়া জগদিদং সর্ব্বং ধৃতং স্থাবরজঙ্গমম্।
একপত্ন্যসি সত্যা চ গচ্ছস্ব নহুষং প্রতি ॥২৯॥
ক্ষিপ্রং ত্বামভিকামশ্চ বিনশিষ্যতি পাপকৃৎ।
নহুষো দেবি! শক্রশ্চ সুরৈশ্বর্য্যমবাপ্স্যতি ॥৩০॥

ভারতকৌমুদী

কালান্তরযাচনে কিং ফলমিত্যাহ—বহ্বিতি। হে সুরাঃ! কালঃ, বহবো বিঘ্না যস্মিন্ স তাদৃশঃ। তথাচ নহুষস্যাপি বিঘ্নসম্ভাবনেতি ভাবঃ। কোঽসৌ বিঘ্ন ইত্যাহ—নহুষো বরসংশ্রয়াৎ প্রাগুক্তবরলাভাৎ, দর্পিতো বলবাংশ্চাপি জাতঃ; তথাপি স কাল এব, কালং যমম্, নয়িষ্যতি তং নহুষং নেষ্যতি প্রাপয়িষ্যতি ॥২৬॥

তত ইতি। তেন বৃহস্পতিনা। তে ত্বয়া। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৭॥

তত ইতি। অব্যগ্রাঃ অপ্রিয়বচনপ্রয়োগেণাকুলতাসম্ভবেঽপি অনাকুলাঃ ॥২৮॥

ত্বয়েতি। ধৃতং মাতৃরূপেণ, শচ্যা মাত্রন্তর্গতত্বাৎ। একঃ পতির্যস্যাঃ সা ॥২৯॥

---

কারণ, দেবগণ! কালে বহুতর বিঘ্ন ঘটিয়া থাকে; সুতরাং নহুষ বর লাভ করায় বলবান্ এবং দর্পিত হইলেও, কালই তাহাকে যমের বাড়ী পাঠাইবে" ॥২৬॥

শল্য কহিলেন—"বৃহস্পতি সেইরূপ বলিলে, দেবতারা সন্তুষ্ট হইয়া বলিলেন—"ব্রাহ্মণ! আপনি এটা সকল দেবতার পক্ষেই হিতের কথা বলিয়াছেন; সুতরাং ব্রাহ্মণশ্রেষ্ঠ! ইহা এইরূপই হউক, এখন ইহার জন্য শচীদেবীকে প্রসন্ন করুন" ॥২৭॥

তাহার পর অগ্নিপ্রভৃতি দেবতারা সকলেই স্থিরচিত্ত থাকিয়া জগতের হিত-কামনায় শচীদেবীকে এই বাক্য বলিলেন ॥২৮॥

দেবগণ বলিলেন—"দেবি! আপনি স্থাবরজঙ্গমাত্মক এই সমগ্র জগৎটাকেই ধারণ করিয়া রহিয়াছেন এবং আপনি সতী ও সত্যপরায়ণা; সুতরাং আপনি নহুষের নিকট গমন করুন ॥২৯॥

(৩০)·· বিনশিষ্যতি পার্থিবঃ—পি।

এবং বিনিশ্চয়ং কৃত্বা ইন্দ্রাণী কার্য্যসিদ্ধয়ে।
অভ্যগচ্ছত সব্রীড়া নহুষং ঘোরদর্শনম্ ॥৩১॥
দৃষ্ট্বা তাং নহুষশ্চাপি বয়োরূপসমন্বিতাম্।
সমহৃষ্যত দুষ্টাত্মা কামোপহতচেতনঃ ॥৩২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি সঞ্জয়যানে ইন্দ্রাণীকালাবকাশযাচনে দ্বাদশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

## ত্রয়োদশোঽধ্যায়ঃ

—:*:—

শল্য উবাচ।
অথ তামব্রবীদ্দৃষ্ট্বা নহুষো দেবরাট্ তদা।
ত্রয়াণামপি লোকানামহমিন্দ্রঃ শুচিস্মিতে! ॥১॥

ভারতকৌমুদী

ক্ষিপ্রমিতি। ত্বাম্ অভি লক্ষ্যীকৃত্য কামো যস্য সঃ। সুরৈশ্বর্য্যং দেবরাজ্যম্ ॥৩০॥

এবমিতি। কার্য্যস্য নহুষপ্রতারণায়াঃ সিদ্ধয়ে। সব্রীড়া সলজ্জা ॥৩১॥

দৃষ্ট্বেতি। বয়সা যৌবনেন রূপেণ সৌন্দর্য্যেণ চ সমন্বিতাং যুক্তাম্ ॥৩২॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি সঞ্জয়যানে দ্বাদশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

অথেতি। ইন্দ্র ঐশ্বর্য্যবান্ অধিপতিরিত্যর্থঃ, দেবরাজত্বাদেবেতি ভাবঃ ॥১॥

---

দেবি! পাপকারী নহুষ আপনার প্রতি কামুক হইয়া সত্বরই বিনষ্ট হইবে এবং ইন্দ্রও পুনরায় দেবরাজ্য লাভ করিবেন" ॥৩০॥

শচীদেবী এইরূপ নিশ্চয় করিয়া কার্য্যসিদ্ধির জন্য লজ্জিতভাবে ঘোরদর্শন নহুষের নিকট গমন করিলেন ॥৩১॥

কামাকুলচিত্ত দুরাত্মা নহুষও রূপযৌবনসম্পন্না শচীদেবীকে দেখিয়া অত্যন্ত আনন্দিত হইল" ॥৩২॥

—:*:—

শল্য বলিলেন—"তাহার পর দেবরাজ নহুষ তখন শচীকে দেখিয়া বলিল— "শুভ্রহাসিনি! আমি ত্রিভুবনেরই ইন্দ্র ॥১॥

ভজস্ব মাং বরারোহে ! পতিত্বে বরবর্ণিনি ! ।
এবমুক্তা তু সা দেবী নহুষেণ পতিব্রতা ॥২॥
প্রাবেপত ভয়োদ্বিগ্না প্রবাতে কদলী যথা ।
প্রণম্য সা হি ব্রহ্মাণং শিরসা তু কৃতাঞ্জলিঃ ॥৩॥
দেবরাজমথোবাচ নহুষং ঘোরদর্শনম্ ।
কালমিচ্ছাম্যহং লব্ধুং ত্বত্তঃ কঞ্চিৎ সুরেশ্বর ! ॥৪॥ (বিশেষকম্)
ন হি বিজ্ঞায়তে শক্রঃ কিং বা প্রাপ্তঃ ক্ব বা গতঃ ।
তত্ত্বমেতত্তু বিজ্ঞায় যদি ন জ্ঞায়তে প্রভো ! ॥৫॥
ততোঽহং ত্বামুপস্থাস্যে সত্যমেতদ্‌ব্রবীমি তে ।
এবমুক্তঃ স ইন্দ্রাণ্যা নহুষঃ প্রীতিমানভূৎ ॥৬॥ (যুগ্মকম্)

নহুষ উবাচ ।

এবং ভবতু সুশ্রোণি ! যথা মামিহ ভাষসে ।
জ্ঞাত্বা চাগমনং কার্য্যং সত্যমেতদনুস্মরেঃ ॥৭॥

---

ভারতকৌমুদী

ভজস্বেতি । সা শচী । প্রাবেপত প্রকর্ষেণাকম্পত, ভয়েন উদ্বিগ্না অস্থিরচিত্তা, প্রবাতে প্রকৃষ্টবায়ুস্থানে । কালং কালাবকাশম্, ত্বত্তস্তব সকাশাৎ ॥২—৪॥

নেতি । হি যস্মাৎ । কিম্ অবস্থান্তরম্ । বিজ্ঞায় কর্ত্তব্যং করিষ্যামীতি শেষঃ । ন জ্ঞায়তে তৎ তত্ত্বমিত্যনুবৃত্তিঃ । ততস্তদা, উপস্থাস্যে সেবিষ্যে ॥৫—৬॥

এবমিতি । হে সুশ্রোণি ! সুন্দরনিতম্বে ! । জ্ঞাত্বা তৎ তত্ত্বম্ ॥৭॥

---

সুতরাং বরারোহে ! বরবর্ণিনি ! তুমি আমাকে পতিরূপে ভজন কর” । নহুষ এইরূপ বলিলে, পতিব্রতা শচীদেবী ভয়ে অস্থিরচিত্ত হইয়া, প্রবল বায়ুস্থলে কদলীবৃক্ষের ন্যায় অত্যন্ত কম্পিত হইতে লাগিলেন । তৎপরে তিনি মস্তকদ্বারা ব্রহ্মাকে নমস্কার করিয়া, কৃতাঞ্জলি হইয়া, দেবরাজ ও ঘোরদর্শন নহুষকে বলিলেন—“দেবরাজ ! আমি আপনার নিকট কিছুকাল অবকাশ লাভ করিতে ইচ্ছা করি ॥২—৪॥

কারণ, ইন্দ্র কোথায় গমন করিয়াছেন, কি অবস্থাই বা প্রাপ্ত হইয়াছেন, ইহার কোন সংবাদই জানি না ; সুতরাং প্রভু ! এই সংবাদ জানিয়া কর্ত্তব্য কার্য্য করিব ; আর সে সংবাদ যদি জানিতে না পারি, তবে আপনার সেবা করিব ; ইহা আপনাকে সত্য বলিতেছি” । শচীদেবী এইরূপ বলিলে, নহুষ আনন্দিত হইল ॥৫—৬॥

---

(৬)…এবমুক্তো মহেন্দ্রাণ্যা—পি ।

নহুষেণ বিসৃষ্টা চ নিশ্চক্রাম ততঃ শুভা।
বৃহস্পতিনিকেতঞ্চ সা জগাম তপস্বিনী ॥৮॥
তস্যাঃ সংশ্রুত্য চ বচো দেবাশ্চাগ্নিপুরোগমাঃ।
চিন্তয়ামাসুরেকাগ্রাঃ শক্রার্থং রাজসত্তম ! ॥৯॥
দেবদেবেন সঙ্গম্য বিষ্ণুনা প্রভবিষ্ণুনা।
ঊচুশ্চৈনং সমুদ্বিগ্না বাক্যং বাক্যবিশারদাঃ ॥১০॥
ব্রহ্মবধ্যাভিভূতো বৈ শক্রঃ সুরগণেশ্বরঃ।
গতিশ্চ নস্ত্বং দেবেশ ! সর্ব্বস্য জগতঃ প্রভুঃ ॥১১॥
রক্ষার্থং সর্ব্বভূতানাং বিষ্ণুত্বমুপজগ্মিবান্।
ত্বদ্বীর্য্যান্নিহতে বৃত্রে বাসবো ব্রহ্মহত্যয়া ॥১২॥
বৃতঃ সুরগণশ্রেষ্ঠ ! মোক্ষং তস্য বিনির্দ্দিশ।
তেষাং তদ্বচনং শ্রুত্বা দেবানাং বিষ্ণুরব্রবীৎ ॥১৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

নহুষেণেতি। বিসৃষ্টা ত্যক্তা। তত ইন্দ্রভবনাৎ। তপস্বিনী দীনা ॥৮॥
তস্যা ইতি। তস্যাঃ শচ্যাঃ। শক্রার্থম্ ইন্দ্রস্যোদ্ধারার্থম্ ॥৯॥
দেবেতি। সঙ্গম্য মিলিত্বা। প্রভবিষ্ণুনা প্রভাবশালিনা। এনং বিষ্ণুম্ ॥১০॥
ব্রহ্মেতি। ব্রহ্মবধ্যয়া ব্রহ্মহত্যাপাপেন। গতিরুপায়ঃ, নঃ অস্মাকম্ ॥১১॥

তাহার পর নহুষ বলিল—"সুনিতম্বে! তুমি আমাকে এখন যাহা বলিলে, এইরূপই হউক; তুমি ইন্দ্রের সংবাদ জানিয়া এখানে আগমন করিও এবং এই সত্য শপথ কিন্তু স্মরণ করিও" ॥৭॥

নহুষ বিদায় দিলে, শুভলক্ষণা ও দীনা শচীদেবী সেই ইন্দ্রভবন হইতে নির্গত হইলেন এবং বৃহস্পতিভবনে গমন করিলেন ॥৮॥

রাজশ্রেষ্ঠ! তখন অগ্নিপ্রভৃতি দেবতারা তাঁহার নিকট সকল কথা শুনিয়া একাগ্রচিত্তে ইন্দ্রের বিষয় চিন্তা করিলেন ॥৯॥

তাহার পর বাক্যবিশারদ দেবতারা দেবদেব ও প্রভাবশালী বিষ্ণুর সহিত মিলিত হইয়া অত্যন্ত উদ্বিগ্নভাবে বিষ্ণুকে এই কথা বলিলেন—॥১০॥

"দেবেশ্বর! দেবরাজ ইন্দ্র ব্রহ্মহত্যার পাপে আক্রান্ত হইয়াছেন; অথচ আপনি আমাদের গতি এবং সমস্ত জগতের অধীশ্বর ॥১১॥

এবং আপনি সর্ব্বভূতের রক্ষার জন্যই বিষ্ণু হইয়াছেন। এদিকে আপনার

(৮)…সা জগাম যশস্বিনী—বা ব রা নি। (১১)…পূর্ব্বজো জগতঃ প্রভুঃ—বা ব রা নি। (১২)…ত্বদ্বীর্য্যান্নিহতে বৃত্রে—পি।

মামেব যজতাং শক্রঃ পাবয়িষ্যামি বজ্রিণম্।
পুণ্যেন হয়মেধেন মামিষ্ট্বা পাকশাসনঃ ॥১৪॥
পুনরেষ্যতি দেবানামিন্দ্রত্বমকুতোভয়ঃ।
স্বকর্ম্মভিশ্চ নহুষো নাশং যাস্যতি দুর্ম্মতিঃ ॥১৫॥ (যুগ্মকম্)
কঞ্চিৎ কালমিমং দেবা মর্ষয়ধ্বমতন্দ্রিতাঃ।
শ্রুত্বা বিষ্ণোঃ শুভাং সত্যাং তাং বাণীমমৃতোপমাম্ ॥১৬॥
ততঃ সর্ব্বে সুরগণাঃ সোপাধ্যায়াঃ সহর্ষিভিঃ।
যত্র শক্রো ভয়োদ্বিগ্নস্তং দেশমুপচক্রমুঃ ॥১৭॥ (যুগ্মকম্)
তত্রাশ্বমেধঃ সুমহান্ মহেন্দ্রস্য মহাত্মনঃ।
ববৃতে পাবনার্থং বৈ ব্রহ্মহত্যাপহো নৃপ ! ॥১৮॥

ভারতকৌমুদী

রক্ষেতি। উপজগ্মিবান্ প্রাপ্তবান্। ব্রহ্মহত্যয়া বৃতঃ সম্বদ্ধঃ ॥১২—১৩॥

মামিতি। বজ্রিণং তং শক্রম্। হয়মেধেন অশ্বমেধেন, ইষ্ট্বা পূজয়িত্বা, পাকশাসন ইন্দ্রঃ, এষ্যতি প্রাপ্স্যতি। স্বকর্মভিনিজপাপৈঃ ॥১৪—১৫॥

কঞ্চিদিতি। মর্ষয়ধ্বং সহধ্বম্, অতন্দ্রিতাঃ স্বস্বকার্য্যে অনলসাঃ। উপাধ্যায়েন বৃহস্পতিনা সহেতি সোপাধ্যায়াঃ। ভয়েন উদ্বিগ্নঃ অস্থিরচিত্তঃ, উপচক্রমুর্জগ্মুঃ ॥১৬—১৭॥

তত্রেতি। ব্রহ্মহত্যাপহো ব্রহ্মহত্যাপাপনাশকঃ ॥১৮॥

বলেই বৃত্রাসুর নিহত হইলে, ইন্দ্র ব্রহ্মহত্যার পাপে লিপ্ত হইয়াছেন ; অতএব হে দেবগণশ্রেষ্ঠ ! তাঁহার মুক্তির উপায় নির্দ্দেশ করুন”। সেই দেবগণের সেই কথা শুনিয়া বিষ্ণু বলিলেন—॥১২—১৩॥

“ইন্দ্র আমারই পূজা করুন, আমিই তাঁহাকে পাপমুক্ত করিব। ইন্দ্র পুণ্যজনক অশ্বমেধযজ্ঞদ্বারা আমার পূজা করিয়া অকুতোভয়ে পুনরায় দেবরাজত্ব লাভ করিবেন এবং দুর্ম্মতি নহুষও আপন কর্ম্মদোষে বিনষ্ট হইবে ॥১৪—১৫॥

দেবগণ ! তোমরা কিছু কাল সহ্য কর এবং আপন আপন কার্য্যে অবহিত থাক”। তাহার পর বৃহস্পতি ও ঋষিদের সহিত দেবতারা সকলে বিষ্ণুর সেই শুভ, সত্য ও অমৃততুল্য বাক্য শ্রবণ করিয়া—যেখানে ইন্দ্র ব্রহ্মহত্যাপাপের ভয়ে অস্থিরচিত্ত হইয়া অবস্থান করিতেছিলেন, সেইখানে গমন করিলেন ॥১৬—১৭॥

রাজা ! তৎপরে সেখানে মহাত্মা ইন্দ্রকে পাপমুক্ত করিবার জন্য ব্রহ্মহত্যাপাপনাশক অতিবৃহৎ এক অশ্বমেধযজ্ঞ অনুষ্ঠিত হইয়া গেল ॥১৮॥

(১৪)…প্রীণানো হয়মেধেন—পি। (১৬) কিঞ্চিৎ কালমিদম্—বা ব রা নি।

বিভজ্য ব্রহ্মহত্যাং তু বৃক্ষেষু চ নদীষু চ।
পর্ব্বতেষু পৃথিব্যাঞ্চ স্ত্রীষু চৈব যুধিষ্ঠির! ॥১৯॥
সংবিভজ্য চ ভূতেষু বিসৃজ্য চ সুরেশ্বরঃ।
বিজ্বরো ধূতপাপ্মা চ বাসবোঽভবদাত্মবান্ ॥২০॥ (যুগ্মকম্)
অকম্প্যং নহুষং স্থানাদ্দৃষ্ট্বা বলনিষূদনঃ।
তেজোঘ্নং সর্ব্বভূতানাং বরদানাচ্চ দুঃসহম্ ॥২১॥
ততঃ শচীপতির্দেবঃ পুনরেব ব্যনশ্যত।
অদৃশ্যঃ সর্ব্বভূতানাং কালাকাঙ্ক্ষী চচার হ ॥২২॥ (যুগ্মকম্)
প্রনষ্টে তু ততঃ শক্রে শচী শোকসমন্বিতা।
হা শক্রেতি তদা দেবী বিললাপ সুদুঃখিতা ॥২৩॥
যদি দত্তং যদি হুতং গুরবস্তোষিতা যদি।
একভর্ত্তৃত্বমেবাস্তু সত্যং যদ্যস্তি বা ময়ি ॥২৪॥

---

ভারতকৌমুদী

বিভজ্যেতি। হে যুধিষ্ঠির! আত্মবান্ ব্রহ্মহত্যাপাপমুক্তৌ যত্নবান্ সুরেশ্বরো বাসবঃ, বিসৃজ্য ব্রহ্মহত্যাপাপমেবাত্মনো বিমুচ্য, বৃক্ষেষু, তেন তেষামন্তঃশোষঃ, নদীষু তেন তাসাং জলাবিলত্বম্, পর্ব্বতেষু তেন তেষাং প্রস্তরজীর্ণতা, পৃথিব্যাঞ্চ তেন তস্যাঃ স্বয়ং গর্ত্তঃ, স্ত্রীষু চ তেন তাসাং রজশ্চেতি ভাবঃ, ব্রহ্মহত্যাম্ অশ্বমেধক্ষীণাবশিষ্টং তৎপাপম্, বিভজ্য বিভাগপূর্ব্বকমর্পয়িত্বা, ভূতেষু প্রাণিষু চ সংবিভজ্য তেন তেষামকালমৃত্যুরিত্যাশয়ঃ, বিজ্বরো নিঃসন্তাপঃ, ধূতপাপ্মা নিষ্পাপঃ অভবৎ ॥১৯—২০॥

অকম্প্যমিতি। অকম্প্যম্ অচালনীয়ম্। ব্যনশ্যত অদর্শনমগচ্ছৎ ॥২১—২২॥

প্রনষ্ট ইতি। প্রনষ্টে অদর্শনং গতে ॥২৩॥

---

যুধিষ্ঠির! তাহার পর পাপনাশে যত্নশীল ভূতপূর্ব্ব দেবরাজ ইন্দ্র ব্রহ্মহত্যা-পাপকে পরিত্যাগপূর্ব্বক (তাহাকেই) ভাগ ভাগ করিয়া বৃক্ষ, নদী, পর্ব্বত, পৃথিবী, স্ত্রী ও প্রাণিগণে সমর্পণ করিয়া পাপবিহীন ও সন্তাপশূন্য হইলেন ॥১৯—২০॥

তাহার পর বলদৈত্যহন্তা শচীপতি ইন্দ্র, নহুষকে বরপ্রভাবে সকল প্রাণীর তেজোনাশক, দুঃসহ ও সেই স্থান হইতে অচালনীয় দেখিয়া পুনরায় অদৃশ্য হইলেন এবং সকল প্রাণীর অদৃশ্য ও কালপ্রতীক্ষাকারী থাকিয়া বিচরণ করিতে লাগিলেন ॥২১—২২॥

ইন্দ্র অদৃশ্য হইয়া গেলে, তখনই শচীদেবী শোকার্ত্তা ও অতিদুঃখিতা হইয়া 'হা ইন্দ্র!' বলিয়া বিলাপ করিলেন (এবং বলিলেন—) ॥২৩॥

---

(২১) অকম্প্যম্—পি বা ব রা। (২৪)···একপত্নীত্বমেবাস্তু—পি।

পুণ্যাঞ্চেমামহং দিব্যাং প্রবৃত্তামুত্তরায়ণে।
দেবীং রাত্রিং নমস্যামি সিধ্যতাং মে মনোরথঃ ॥২৫॥
প্রয়তা চ নিশাং দেবীমুপাতিষ্ঠত তত্র সা।
পতিব্রতাত্বাৎ সত্যেন সোপশ্রুতিমথাকরোৎ ॥২৬॥
যত্রাস্তে দেবরাজোঽসৌ তং দেশং দর্শয়স্ব মে।
ইত্যাহোপশ্রুতিং দেবীং সত্যং সত্যেন দৃশ্যতাম্ ॥২৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি সঞ্জয়যানে উপশ্রুতিযাচনে ত্রয়োদশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

ভারতকৌমুদী

যদীতি। একভর্ত্তৃত্বং নহুষেণ সহাসংসর্গঃ ॥২৪॥

পুণ্যামিতি। প্রবৃত্তামুপস্থিতাম্। রাত্রিং রাত্র্যভিমানিনীম্, দেবীং কালীম্ ॥২৫॥

প্রয়তেতি। সত্যেন আত্মনঃ সত্যনির্ভরেণ, সা শচী, উপশ্রুতিং তদাখ্যাং কাল্যপরপর্য্যায়াং নিশাভিমানিনীং দেবীম্, আকরোৎ আহূতবতী ॥২৬॥

ভারতভাবদীপঃ

অথেতি ॥১—১১॥ বিষ্ণুত্বং ব্যাপকত্বম্ অব্যাপকেন জগদ্রক্ষায়া অসম্ভবাৎ ॥১২—২০॥ অকম্পৎ অকম্পত, তঙভাব আর্ষঃ ॥২১—২৫॥ উপশ্রুতিং সন্দেহনির্ণায়িকাং দেবীম্, আকরোৎ আকারিতবতী ॥২৬॥ যত্রেতি। অয়ং চার্থঃ—"আনোঽয়াহ্যপশ্রুত্যুক্থেষু রণয়া ইহ। দিবো অমুষ্য শাসতো দিবং যয দিবাবসো" ইতি মন্ত্রোক্ত উপবৃংহিতঃ মন্ত্রার্থস্তু হে উপশ্রুতি নঃ অস্মান্ প্রতি আয়াহি উক্থেষু কাম্যেষু কর্ম্মসু ইহ রণয় ইষ্টং কামং গময় প্রাপয়। রণগতাবিত্যস্য রূপম্ অমুষ্য বুদ্ধিস্থস্য দিবং শাসত ইন্দ্রস্য দিবং প্রকাশং যয গময় যচ্ছেত্যর্থঃ। য়্যয়গতাবিত্যস্য লোটি রূপম্, বলোপ আর্ষঃ। হে দিবাবসো অহো ধনঃ সূর্য্যস্তদ্বৎ তমোগ্রস্তমর্থং প্রকাশয়িতুং সমর্থঃ ॥২৭॥

ইতি শ্রীমহাভারতে উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রয়োদশোঽধ্যায়ঃ ॥১৩॥

"আমি যদি দান করিয়া থাকি, হোম করিয়া থাকি, গুরুজনের সন্তোষ বিধান করিয়া থাকি, কিংবা আমাতে যদি সত্য থাকে, তবে আমি যেন ব্যভিচারিণী হই না" ॥২৪॥

(তাহার পর স্থির করিলেন—) 'উত্তরায়ণে এই দিব্য ও পবিত্র রাত্রি উপস্থিত হইয়াছে; আমি এই রাত্রিদেবীকে নমস্কার করি; তাহাতেই আমার অভীষ্টসিদ্ধি হইবে' ॥২৫॥

তখনই শচীদেবী সংযত হইয়া রাত্রিদেবীর উপাসনা করিলেন; তৎপরে আবার তিনি নিজের পাতিব্রাত্য ও সত্যের উপরে নির্ভর করিয়া 'উপশ্রুতি'-নাম্নী সেই রাত্রিদেবীকে আহ্বান করিলেন ॥২৬॥

# চতুর্দ্দশোঽধ্যায়ঃ।

—:*:—

শল্য উবাচ।

অথৈনাং রূপিণী সাধ্বীমুপতিষ্ঠদুপশ্রুতিঃ।
তাং বয়োরূপসম্পন্নাং দৃষ্ট্বা দেবীমুপস্থিতাম্ ॥১॥
ইন্দ্রাণী সম্প্রহৃষ্টাত্মা সংপূজ্যৈনামথাব্রবীৎ।
ইচ্ছামি ত্বামহং জ্ঞাতুং কা ত্বং ব্রূহি বরাননে! ॥২॥ (যুগ্মকম্)

উপশ্রুতিরুবাচ।

উপশ্রুতিরহং দেবি! তবান্তিকমুপাগতা।
দর্শনঞ্চৈব সম্প্রাপ্তা তব সত্যেন ভাবিনি! ॥৩॥

ভারতকৌমুদী

যত্রেতি। অসৌ মম পতিঃ। সত্যং যথার্থং মৎপাতিব্রাত্যম্, সত্যেন অভ্রান্তপ্রত্যক্ষেণৈব ত্বয়া দৃশ্যতাম্। ইতি উপশ্রুতিং দেবীম্, আহ উদ্দেশেন ব্রবীতি স্ম ॥২৭॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি সঞ্জয়যানে ত্রয়োদশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

অথেতি। এনাং শচীম্, রূপিণী মূর্ত্তিমতী। এনামুপশ্রুতিম্ ॥১—২॥
উপেতি। সত্যেন বাক্যেন ব্যবহারেণ চ। হে ভাবিনি! ইন্দ্রানুরাগিণি! ॥৩॥

---

তৎপরে তিনি সেই 'উপশ্রুতি'-নাম্নী রাত্রিদেবীর উদ্দেশে এই কথা বলিলেন—"দেবি! আমার পতি ইন্দ্র যে স্থানে আছেন, আমাকে সেই স্থানটী দেখাইয়া দিন এবং আপনি প্রত্যক্ষভাবে আমার যথার্থ পাতিব্রাত্য দর্শন করুন" ॥২৭॥

—:*:—

শল্য বলিলেন—তাহার পর উপশ্রুতিদেবী মূর্ত্তিমতী হইয়া সাধ্বী শচীর নিকট উপস্থিত হইলেন। তখন শচীদেবী রূপযৌবনসম্পন্না সেই দেবীকে উপস্থিত দেখিয়া আনন্দিত হইয়া তাঁহাকে পূজা করিয়া বলিলেন—"বরাননে! আমি আপনাকে জানিতে ইচ্ছা করি, আপনি কে, তাহা বলুন" ॥১—২॥

---

(৩)…তব সত্যেন ভামিনি!—বা ব রা নি।

পতিব্রতাসি যুক্তা চ যমেন নিয়মেন চ।
দর্শয়িষ্যামি তে শক্রং দেবং বৃত্রনিষূদনম্ ॥৪॥
ক্ষিপ্রমন্বেহি ভদ্রং তে দ্রক্ষ্যসে সুরসত্তমম্।
ততস্তাং প্রস্থিতাং দেবীমিন্দ্রাণী সা সমন্বগাৎ ॥৫॥
দেবারণ্যান্যতিক্রম্য পর্ব্বতাংশ্চ বহূংস্ততঃ।
হিমবন্তমতিক্রম্য উত্তরং পার্শ্বমাগমৎ ॥৬॥
সমুদ্রঞ্চ সমাসাদ্য বহুযোজনবিস্তৃতম্।
আসসাদ মহাদ্বীপং নানাদ্রুমলতাবৃতম্ ॥৭॥
তত্রাপশ্যৎ সরো দিব্যং নানাশকুনিভির্বৃতম্।
শতযোজনবিস্তীর্ণং তাবদেবায়তং শুভম্ ॥৮॥

ভারতকৌমুদী

পতীতি। যমেন অহিংসাদিনা, নিয়মেন উপবাসাদিনা ॥৪॥

ক্ষিপ্রমিতি। অন্বেহি মামনুগচ্ছ। তে তব ভদ্রং মঙ্গলমস্তু ॥৫॥

দেবেতি। দেবারণ্যানি দেবসম্বন্ধীনি বনানি। উত্তরং পার্শ্বং হিমবত এব ॥৬॥

সমুদ্রমিতি। আসসাদ প্রাপ, উপশ্রুতিঃ শচী চেতি শেষঃ ॥৭॥

তত্রেতি। নানাশকুনিভির্বহুবিধপক্ষিভিঃ। শতেত্যাদিকন্তু বিশালতাপরম্ ॥৮॥

---

উপশ্রুতি বলিলেন—"দেবি! আমি উপশ্রুতি আপনার নিকট আসিয়াছি এবং ভাবিনি! আপনার সত্যধর্ম্মের বলে আপনার দৃষ্টিগোচর হইয়াছি ॥৩॥

আপনি পতিব্রতা এবং যম ও নিয়ম-যুক্তা; অতএব আমি আপনাকে সেই বৃত্রহন্তা ইন্দ্রদেবের দর্শন করাইব ॥৪॥

আপনার মঙ্গল হউক, আপনি সত্বর আমার অনুগমন করুন, তাহা হইলেই দেবশ্রেষ্ঠ ইন্দ্রকে দেখিতে পাইবেন"। তাহার পর উপশ্রুতিদেবী প্রস্থান করিলে শচীদেবী তাঁহার অনুগমন করিতে লাগিলেন ॥৫॥

তৎপরে তাঁহারা দেববন সকল, বহুতর পর্ব্বত এবং হিমালয় অতিক্রম করিয়া তাহার উত্তর পার্শ্বে যাইয়া উপস্থিত হইলেন ॥৬॥

ক্রমে তাঁহারা বহুযোজনবিস্তৃত একটা সমুদ্রের তীরে যাইয়া তাহার মধ্যে নানাবিধ বৃক্ষ-লতায় আবৃত একটা মহাদ্বীপ দেখিতে পাইলেন ॥৭॥

আবার সেই দ্বীপের মধ্যে দেখিলেন - শতযোজনবিস্তৃত, শতযোজনায়ত, মনোহর ও অলৌকিক 'একটা সরোবর রহিয়াছে; তাহার উপরে নানাবিধ পক্ষী উড়িয়া বেড়াইতেছে ॥৮॥

---

(৪) পতিব্রতা চ যুক্তা চ—বা ব রা নি। (৭)···বহুযোজনবিস্তরম্—পি।

তত্র দিব্যানি পদ্মানি পঞ্চবর্ণানি ভারত ! ।
ষট্‌পদৈরুপগীতানি প্রফুল্লানি সহস্রশঃ ॥৯॥
সরসস্তস্য মধ্যে তু পদ্মিনী মহতী শুভা ।
গৌরেণোন্নতনালেন পদ্মেন মহতা বৃতা ॥১০॥
পদ্মস্য ভিত্ত্বা নালঞ্চ বিবেশ সহিতা তয়া ।
বিসতন্তুপ্রবিষ্টঞ্চ তত্রাপশ্যচ্ছতক্রতুম্ ॥১১॥
তং দৃষ্ট্বা চ সুসূক্ষ্মেণ রূপেণাবস্থিতং প্রভুম্ ।
সূক্ষ্মরূপধরা দেবী বভূবোপশ্রুতিশ্চ সা ॥১২॥
ইন্দ্রং তুষ্টাব চেন্দ্রাণী বিশ্রুতৈঃ পূর্ব্বকর্ম্মভিঃ ।
স্তূয়মানস্ততো দেবঃ শচীমাহ পুরন্দরঃ ॥১৩॥

ভারতকৌমুদী

তত্রেতি। পঞ্চবর্ণানি শ্বেত-রক্ত-নীল-পীত-হরিদ্বর্ণানি। প্রফুল্লানি বিকসিতানি ॥৯॥
সরস ইতি। পদ্মিনী পদ্মলতা। গৌরেণ শ্বেতেন ॥১০॥
পদ্মস্যেতি। সহিতা উপশ্রুতিঃ, তয়া শচ্যা। বিসতন্তুপ্রবিষ্টং মৃণালসূত্রাস্তর্গতম্ ॥১১॥
তমিতি। প্রভুমিন্দ্রম্। দেবী শচী ॥১২॥
ইন্দ্রমিতি। বিশ্রুতৈর্বিখ্যাতৈঃ, পূর্ব্বকর্ম্মভির্বলসূদনাদিভিঃ ॥ ৩॥

ভরতনন্দন! সেই সরোবরে আবার শ্বেত, রক্ত, নীল, পীত ও হরিদ্বর্ণের সহস্র সহস্র দিব্য পদ্মপুষ্প প্রস্ফুটিত হইয়া রহিয়াছে এবং তাহার নিকট দিয়া ভ্রমরগণ গান করিয়া বেড়াইতেছে ॥৯॥

সেই সরোবরের মধ্যস্থানে বিশাল ও মনোহর একটা পদ্মিনী (পদ্মলতা) রহিয়াছে, তাহার উপরে আবার একটা শ্বেতবর্ণ, উন্নতনাল ও বিশাল পদ্ম প্রস্ফুটিত হইয়া আছে ॥১০॥

তখন উপশ্রুতিদেবী সেই পদ্মের নাল ভেদ করিয়া তাহার ভিতরে শচীদেবীর সহিত প্রবেশ করিলেন এবং সেখানে মৃণালসূত্রের অভ্যন্তরপ্রবিষ্ট অবস্থায় ইন্দ্রকে দর্শন করিলেন ॥১১॥

তখন উপশ্রুতি ও শচী অতিসূক্ষ্মরূপে অবস্থিত ইন্দ্রকে দর্শন করিয়া নিজেরাও অতিসূক্ষ্মরূপ ধারণ করিলেন ॥১২॥

তাহার পর শচীদেবী প্রসিদ্ধ প্রসিদ্ধ পূর্ব্বকর্ম্মের উল্লেখ করিয়া ইন্দ্রের স্তব করিলেন; তখন ইন্দ্র শচীদেবীকে বলিলেন—॥১৩॥

(১৩)…স্ময়মানস্ততো দেবঃ—পি।

কিমর্থমসি সম্প্রাপ্তা বিজ্ঞাতশ্চ কথং ত্বহম্ ।
ততঃ সা কথয়ামাস নহুষস্য বিচেষ্টিতম্ ॥১৪॥
ইন্দ্রত্বং ত্রিষু লোকেষু প্রাপ্য বীর্য্যসমন্বিতঃ ।
দর্পাবিষ্টশ্চ দুষ্টাত্মা মামুবাচ শতক্রতো ! ॥১৫॥
উপতিষ্ঠেতি মাং ক্রূরঃ কালঞ্চ কৃতবান্ মম ।
যদি ন ত্রাস্যসি বিভো ! করিষ্যতি স মাং বশে ॥১৬॥
এতেন চাহং সংপ্রাপ্তা দ্রুতং শক্র ! তবান্তিকম্ ।
জহি রৌদ্রং মহাবাহো ! নহুষং পাপনিশ্চয়ম্ ॥১৭॥
প্রকাশয় স্বমাত্মানং দৈত্যদানবসূদনম্ ।
তেজঃ সমাপ্নুহি বিভো ! দেবরাজ্যং প্রশাধি চ ॥১৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি সঞ্জয়যানে ইন্দ্রাণীন্দ্রসংবাদে চতুর্দ্দশোঽধ্যায়ঃ ॥০॥

---

ভারতকৌমুদী

কিমিতি। সম্প্রাপ্তা আগতা, বিজ্ঞাতশ্চ ত্বয়া। বিচেষ্টিতং ব্যবহারম্ ॥১৪॥

কথনপ্রকারমাহ—ইন্দ্রত্বমিতি। বীর্য্যসমন্বিতো নহুষঃ ॥১৫॥

কিমুবাচেত্যাহ উপেতি। উপতিষ্ঠ ভজ, মাং নহুষম্। কালং সঙ্গমকালনির্দ্দেশম্ ॥১৬॥

এতেনেতি। এতেন হেতুনা, সংপ্রাপ্তা আগতা। রৌদ্রং ভয়ঙ্করম্ ॥১৭॥

---

"দেবি! তুমি কি জন্য আসিয়াছ? কি প্রকারেই বা তুমি আমাকে জানিলে?"। তাহার পর শচীদেবী নহুষের ব্যবহারের কথা বলিলেন—॥১৪॥

"দেবরাজ! বলবান্ ও দুরাত্মা নহুষ ত্রিভুবনে রাজত্ব লাভ করিয়া দর্পিত হইয়া আমাকে বলিয়াছে—॥১৫॥

'ইন্দ্রাণি! তুমি আমাকে ভজন কর' এবং ক্রূরস্বভাব নহুষ আমার সঙ্গমকালের নির্দ্দেশও করিয়াছেন; অতএব প্রভু! আপনি যদি আমাকে রক্ষা না করেন, তবে নহুষ আমাকে বশীভূত করিবে ॥১৬॥

দেবরাজ! এই জন্যই আমি আপনার নিকট দ্রুত আসিয়াছি; অতএব মহাবাহু! আপনি, ভয়ঙ্করপ্রকৃতি ও পাপমতি নহুষকে সংহার করুন ॥১৭॥

প্রভু! আপনি দৈত্যদানবনাশক আপন মূর্ত্তি প্রকাশ করুন, (পূর্ব্বের ন্যায়) তেজ ধারণ করুন এবং দেবরাজ্য শাসন করুন" ॥১৮॥

---

(১৬) উপতিষ্ঠেতি স ক্রূরঃ—বা ব রা নি। (১৭)…সংত্রস্তা প্রাপ্তা শক্র!—পি। (১৮) প্রকাশয়াত্মনাত্মানং দৈত্যদানবসূদন!।—বা ব রা, প্রকাশয়স্ব চাত্মানং দৈত্যদানবসূদন!। —নি।

# পঞ্চদশোঽধ্যায়ঃ

—:*:—

শল্য উবাচ।

এবমুক্তঃ স ভগবান্ শচ্যা তাং পুনরব্রবীৎ।
বিক্রমস্য ন কালোঽয়ং নহুষো বলবত্তরঃ ॥১॥
বিবর্দ্ধিতশ্চ ঋষিভির্হব্যৈঃ কব্যৈশ্চ ভাবিনি !।
নীতিমত্র বিধাস্যামি দেবি ! তাং কর্ত্তুমর্হসি ॥২॥
গুহ্যঞ্চৈতত্ত্বয়া কার্য্যং নাখ্যাতব্যং শুভে ! ক্বচিৎ।
গত্বা নহুষমেকান্তে ব্রবীহি তনুমধ্যমে ! ॥৩॥

ভারতকৌমুদী

প্রেতি। স্বং স্বকীয়ম্, আত্মানং শরীরম্। তেজো বলম্ ॥১৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি সঞ্জয়যানে চতুর্দ্দশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

এবমিতি। ভগবান্ ইন্দ্রঃ। তাং শচীম। বলবত্তরো মদপেক্ষয়া ॥১॥

বীতি। দেবেভ্যো দেয়ানি দ্রব্যাণি হব্যানি, পিতৃভ্যো দেয়ানি চ কব্যানি তৈঃ ॥২॥

গুহ্যমিতি। গুহ্যং গুপ্তম। একান্তে নির্জ্জনে। হে তনুমধ্যমে ! কৃশমধ্যে ! ॥৩॥

ভারতভাবদীপঃ

অথেতি ॥১—৪॥ প্রহিতাং প্রস্থিতাম্ ॥৫—১৫॥ ত্রাস্যসি পালয়িষ্যসি, তঙ্ভাব আর্ষঃ ॥১৬—১৮॥

ইতি শ্রীমহাভারতে উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুর্দ্দশোঽধ্যায়ঃ ॥১৪॥

শল্য বলিলেন—"শচী এইরূপ বলিলে, ইন্দ্র পুনরায় তাঁহাকে বলিলেন—'এটা বিক্রম প্রকাশ করিবার সময় নহে। কারণ, নহুষ আমা অপেক্ষা বলবান্ ॥১॥

ভাবিনি ! বিশেষতঃ, ঋষিরা হব্য ও কব্য দিয়া নহুষকে বাড়াইয়াছেন ; অতএব এ বিষয়ে আমি একটা কৌশল করিব ; দেবি ! তুমি তাহাই কর ॥২॥

কল্যাণি ! তুমি গোপনে এই কার্য্য করিবে, কোথাও বলিবে না। কৃশমধ্যে ! তুমি যাইয়া নির্জ্জনে নহুষকে বল—॥৩॥

(১)···শচ্যা পুনস্তথাব্রবীৎ—পি। (২)···হব্যকব্যৈশ্চ ভামিনি !—নি।

ঋষিযানেন দিব্যেন মামুপৈহি জগৎপতে ! ।
এবং তব বশে প্রীতা ভবিষ্যামীতি তং বদ ॥৪॥
ইত্যুক্তা দেবরাজেন পত্নী সা কমলেক্ষণা ।
এবমস্ত্বিত্যথোক্ত্বা তু জগাম নহুষং প্রতি ॥৫॥
নহুষস্তাং ততো দৃষ্ট্বা সস্মিতো বাক্যমব্রবীৎ ।
স্বাগতং তে বরারোহে ! কিং করোমি শুচিস্মিতে ! ॥৬॥
ভক্তং মাং ভজ কল্যাণি ! কিমিচ্ছসি মনস্বিনি ! ।
তব কল্যাণি ! যৎ কার্য্যং তৎ করিষ্যে সুমধ্যমে ! ॥৭॥
ন চ ব্রীড়া ত্বয়া কার্য্যা সুশ্রোণি ! ময়ি বিশ্বসেঃ ।
সত্যেন বৈ শপে দেবি ! করিষ্যে বচনং তব ॥৮॥

---

ভারতকৌমুদী

ঋষীতি। ঋষিভির্বাহ্যং যানম্ ঋষিযানং তেন, দিব্যেন অলৌকিকেন ॥৪॥
ইতীতি। পত্নী দেবরাজস্যৈব, সা শচী ॥৫॥
নহুষ ইতি। সস্মিতঃ সমৃদুহাসঃ। স্বাগতং সুখেনাগমনং কিম্ ॥৬॥
ভক্তমিতি। ভক্তং ত্বদনুরক্তম্। হে মনস্বিনি! প্রশস্তচিত্তে! ॥৭॥
নেতি। ব্রীড়া লজ্জা। শপে শপথং করোমি ॥৮॥

"'জগৎপতি! আপনি অলৌকিক ঋষিযানে আরোহণ করিয়া আমার নিকট আসুন। এইরূপ করিলেই আমি আনন্দিত হইয়া আপনার বশীভূত হইব' এই-ভাবেই নহুষকে বলিবে" ॥৪॥

দেবরাজ এই কথা বলিলে, পদ্মনয়না শচীদেবী 'এইরূপই হউক' এই কথা বলিয়া নহুষের নিকট চলিয়া গেলেন ॥৫॥

তাহার পর নহুষ তাঁহাকে দেখিয়া মৃদু হাস্য করিয়া এই কথা বলিল—"সুনিতম্বে! তোমার শুভাগমন ত? শুচিস্মিতে! আমি তোমার কি করিব ॥৬॥

কল্যাণি! আমি তোমার ভক্ত; সুতরাং তুমি আমাকে ভজন কর; মনস্বিনি! তুমি কি ইচ্ছা করিতেছ? কল্যাণি! সুমধ্যমে! তোমার যে কার্য্য আছে, আমি তাহা করিব ॥৭॥

সুনিতম্বে! তুমি লজ্জা করিবে না, আমার উপরে বিশ্বাস করিবে। দেবি! আমি সত্য করিয়া শপথ করিতেছি—তোমার বাক্য রক্ষা করিব" ॥৮॥

(৬)…বিস্মিতো বাক্যমব্রবীৎ--পি

ইন্দ্রাণ্যুবাচ ।

যো মে কৃতস্ত্বয়া কালস্তমাকাঙ্ক্ষে জগৎপতে ! ।
ততস্ত্বমেব মে ভর্ত্তা ভবিষ্যসি সুরাধিপ ! ॥৯॥
কার্য্যঞ্চ হৃদি মে যত্তদ্দেবরাজাবধারয় ।
বক্ষ্যামি যদি মে রাজন্ ! প্রিয়মেতৎ করিষ্যসি ॥১০॥
বাক্যং প্রণয়সংযুক্তং ততঃ স্যাং বশগা তব ।
ইন্দ্রস্য বাজিনো বাহা হস্তিনোঽথ রথাস্তথা ॥১১॥ (যুগ্মকম্)
ইচ্ছাম্যহমিহাপূর্ব্বং বাহনং তে সুরাধিপ ! ।
যন্ন বিষ্ণোর্ন রুদ্রস্য ন সুরাণাং ন রক্ষসাম্ ॥১২॥
বহন্তু ত্বাং মহভাগা ঋষয়ঃ সঙ্গতা বিভো ! ।
সর্ব্বে শিবিকয়া রাজন্নেতদ্ধি মম রোচতে ॥১৩॥

---

ভারতকৌমুদী

য ইতি। কালঃ সঙ্গমকালনির্দ্দেশঃ ॥৯॥

কার্য্যমিতি। অবধারয় আকর্ণয়। এতৎ প্রণয়সংযুক্তং মে প্রিয়ং বাক্যং যদি করিষ্যসি, ততস্তদা তব বশগা স্যাম্। বাহা বাহনান্যাসন্ ॥১০—১১॥

ইচ্ছামীতি। অপূর্ব্বং পূর্ব্বমবিদ্যমানম্। যন্ন বর্ত্ততে ॥১২॥

কিং তদপূর্ব্বং বাহনমিত্যাহ—বহন্ত্বিতি। সঙ্গতা মিলিতাঃ। এতৎ ঋষিবাহনম্ ॥১৩॥

---

শচী বলিলেন—"দেবরাজ ! জগৎপতি ! আপনি আমার বিষয়ে যে কাল নির্দ্দিষ্ট করিয়াছেন, আমি তাহার কামনা করি। তাহার পর, আপনিই আমার ভর্ত্তা হইবেন ॥৯॥

দেবরাজ ! আমার মনে যে কার্য্য রহিয়াছে, তাহা আমি বলিব, আপনি শ্রবণ করুন। রাজা ! আপনি যদি আমার এই প্রণয়যুক্ত প্রীতিকর বাক্য রক্ষা করেন, তবে আমি আপনার বশবর্ত্তিনী হইব। দেখুন—হস্তী, অশ্ব ও রথ ইন্দ্রের বাহন ছিল ॥১০—১১॥

দেবরাজ ! আমি এখন আপনার অপূর্ব্ব (পূর্ব্বে যাহা কেহ করে নাই, এমন) বাহন ইচ্ছা করি ; যাহা বিষ্ণুর বা শিবের, কিংবা অন্যান্য দেবতার বা রাক্ষসদের নাই ॥১২॥

প্রভু ! রাজা ! মহাত্মা ঋষিরা সকলে মিলিত হইয়া শিবিকায় (ডুলিতে) করিয়া আপনাকে বহন করুন, ইহাই আমার ইচ্ছা ॥১৩॥

---

(১৩) বহন্তু ত্বাং মহাভীমাঃ—প।

নাসুরেষু ন দেবেষু তুল্যো ভবিতুমর্হসি।
সর্ব্বেষাং তেজ আদৎসে স্বেন বীর্য্যেণ দর্শনাৎ।
ন তে প্রমুখতঃ স্থাতুং কশ্চিচ্ছক্নোতি বীর্য্যবান্ ॥১৪॥

শল্য উবাচ।

এবমুক্তস্তু নহুষঃ প্রাহৃষ্যত তদা কিল।
উবাচ বচনঞ্চাপি সুরেন্দ্রস্তামনিন্দিতাম্ ॥ ১৫॥

নহুষ উবাচ।

অপূর্ব্বং বাহনমিদং ত্বয়োক্তং বরবর্ণিনি!।
দৃঢ়ং মে রুচিতং দেবি! ত্বদ্বশোঽস্মি বরাননে! ॥১৬॥
নহ্যল্পবীর্য্যো ভবতি যো বাহান্ কুরুতে মুনীন্।
অহং তপস্বী বলবান্ ভূতভব্যভবৎপ্রভুঃ ॥১৭॥
ময়ি ক্রুদ্ধে জগন্ন স্যান্ময়ি সর্ব্বং প্রতিষ্ঠিতম্।
দেবদানবগন্ধর্ব্বাঃ কিন্নরোরগরাক্ষসাঃ ॥১৮॥

---

ভারতকৌমুদী

ঋষিবাহনে কিং কারণমিত্যাহ—নেতি। ষষ্ঠ্যর্থে সপ্তমীদ্বয়ম্। যদি ঋষয়ো মে শাপং দাস্যন্তীত্যাহ—সর্ব্বেষামিতি। প্রমুখতঃ সম্মুখে। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৪॥

এবমিতি। সুরেন্দ্রো দেবরাজীভূতো নহুষ ইতি সম্বন্ধঃ ॥১৫॥

অপূর্ব্বমিতি। অপূর্ব্বং পূর্ব্বং কেনাপ্যকৃতম্। রুচিতম্ অভিপ্রেতম ॥১৬॥

নহীতি। ভূতভব্যভবৎপ্রভুঃ অতীতানাগতবর্ত্তমানসর্ব্বকার্য্যনিয়ন্তা ॥১৭॥

ময়ীতি। ন স্যাৎ ন তিষ্ঠেৎ। দেবাদয়োঽপি প্রতিষ্ঠিতা ইত্যর্থঃ ॥১৮॥

---

কারণ, আপনি অসুরদের বা দেবতাদের সামন হইতে পারেন না। তা'র পর, আপনি দর্শনমাত্রেই আপন প্রভাবে সকলেরই তেজ গ্রহণ করিয়া থাকেন; সুতরাং কোন বলবান্ই আপনার সম্মুখে থাকিতে পারেন না" ॥১৪॥

শল্য বলিলেন—"শচী এইরূপ বলিলে, দেবরাজ নহুষ তখন অত্যন্ত আনন্দিত হইল এবং আনন্দিতা শচীকে এই কথা বলিল ॥১৫॥

নহুষ বলিল—"বরবর্ণিনি! তুমি এটা অপূর্ব্ব বাহনের কথাই বলিয়াছ, আমারও এটা অত্যন্ত অভিপ্রেত হইয়াছে; সুতরাং দেবি! বরাননে! আমি তোমার বশীভূত হইলাম ॥১৬॥

যে লোক অল্পবীর্য্য হয়, সে লোক মুনিগণকে বাহন করিতে পারে না; কিন্তু আমি তপস্বী, বলবান্ এবং ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমানের নিয়ন্তা ॥১৭॥

আমি ক্রুদ্ধ হইলে জগৎটাই থাকে না এবং আমাতেই সকল রহিয়াছে;

এবং গতে পাণ্ডবেয়ৈর্বিদিতং বঃ পুরা যথা।
ন প্রাপ্তং পৈতৃকং দ্রব্যং ধার্ত্তরাষ্ট্রৈঃ সংবৃতম্ ॥৬॥
প্রাণান্তিকৈরপ্যুপায়ৈঃ প্রযতন্তিরনেকধা।
শেষবন্তো ন শকিতা নেতুং বৈ যমসাদনম্ ॥৭॥
পুনশ্চ বর্দ্ধিতং রাজ্যং স্ববলেন মহাত্মভিঃ।
ছদ্মনাপহৃতং ক্ষুদ্রৈর্ধার্ত্তরাষ্ট্রৈঃ সসৌবলৈঃ ॥৮॥
তদপ্যনুমতং কর্ম্ম যথা যুক্তমনেনে বৈ।
বাসিতাশ্চ মহারণ্যে বর্ষাণীহ ত্রয়োদশ ॥৯॥

---

ভারতকৌমুদী

এবমিতি। এবং গতে উক্তবিধসমাননিয়মে স্থিতেঽপি। সংবৃতং রুদ্ধম্ ॥৬॥

প্রাণেতি। অনেকধা, প্রাণান্তিকৈঃ প্রাণান্তকরৈঃ, উপায়ৈর্বিষদানাদিভিঃ, প্রযতদ্ভিঃ যমসাদনপ্রেরণায় প্রযতমানৈরপি দুর্য্যোধনাদিভিঃ, শেষবন্ত আয়ুঃশেষশালিনঃ পাণ্ডবাঃ, যমসাদনং যমালয়ং নেতুং ন শকিতা ন শক্যাঃ ॥৭॥

পুনরিতি। বর্দ্ধিতং রাজসূয়কালে। মহাত্মভিঃ পাণ্ডবৈঃ। ক্ষুদ্রৈর্নীচাশয়ৈঃ ॥৮॥

তদিতি। তৎ ছদ্মনাপহরণম্, যথা যুক্তং ন্যায্যমিব, অনেন ধৃতরাষ্ট্রেণ ॥৯॥

---

এক্ষেত্রে যাঁহারা ধৃতরাষ্ট্রের পুত্র, তাঁহারা পৈতৃক ধন পাইলেন; কিন্তু পাণ্ডুর পুত্রেরা পৈতৃক ধন পাইলেন না কেন? ॥৫॥

আপনাদের জানা আছে যে, উক্তবিধ নিয়ম থাকা সত্ত্বেও পাণ্ডবেরা পৈতৃক ধন পান নাই। কেন না, দুর্য্যোধন তাহা হস্তগত করিয়া রাখিয়াছেন ॥৬॥

তা'র পর, ধৃতরাষ্ট্রের পুত্রেরা বহুপ্রকারে প্রাণনাশক উপায় দ্বারা পাণ্ডবগণকে যমালয়ে পাঠাইবার চেষ্টা করিয়াও তাঁহাদের আয়ুর শেষ ছিল বলিয়া তাঁহাদিগকে যমালয়ে পাঠাইতে পারেন নাই ॥৭॥

মহাত্মা পাণ্ডবেরা আপনাদের বাহুবলে রাজ্য বর্দ্ধিত করিয়াছিলেন; কিন্তু ক্ষুদ্রহৃদয় ধার্ত্তরাষ্ট্রেরা শকুনির সহিত মিলিত হইয়া ছলক্রমে তাহা হরণ করিয়াছেন ॥৮॥

তা'র পর, রাজা ধৃতরাষ্ট্র ন্যায়সঙ্গত কার্য্যের ন্যায় সেই দুষ্কার্য্যেরও অনুমোদনই করিয়াছেন এবং পাণ্ডবগণকে তের বৎসরপর্য্যন্ত বনবাস করাইয়াছেন ॥৯॥

(৬) বনং গতে…ধৃতরাষ্ট্রেণ যদ্ধৃতম্—নি। (৭)…নয়িতুং যমসাদনম্—পি। (৯)…বর্ষাণাঞ্চ ত্রয়োদশ—পি।

সভায়াং ক্লেশিতৈর্বীরৈঃ সহভার্য্যৈস্তথা ভৃশম্।
অরণ্যে বিবিধাঃ ক্লেশাঃ সংপ্রাপ্তাস্তৈঃ সুদারুণাঃ ॥১০॥
তথা বিরাটনগরে যোন্যন্তরগতৈরিব।
সংপ্রাপ্তঃ পরমক্লেশো যথা পাপৈর্মহাত্মভিঃ ॥১১॥
তে সর্ব্বে পৃষ্ঠতঃ কৃত্বা তৎ সর্ব্বং পূর্ব্বকিল্বিষম্।
সাম্নৈব কুরুভিঃ সার্দ্ধমিচ্ছন্তি কুরুপুঙ্গবাঃ ॥১২॥
তেষাঞ্চ বৃত্তমাজ্ঞায় বৃত্তং দুর্য্যোধনস্য চ।
অনুনেতুর্মহার্হন্তি ধৃতরাষ্ট্রং সুহৃজ্জনাঃ ॥১৩॥
ন হি তে বিগ্রহং বীরাঃ কুর্ব্বন্তি কুরুভিঃ সহ।
অবিনাশেন লোকস্য কাঙ্ক্ষন্তে পাণ্ডবাঃ স্বকম্ ॥১৪॥

---

ভারতকৌমুদী

সভায়ামিতি। ভার্য্যয়া দ্রৌপদ্যা সহেতি সহভার্য্যাস্তৈঃ। তৈঃ পাণ্ডবৈঃ ॥১০॥
তথেতি। যোন্যন্তরগতৈরিব অতীবাজ্ঞৈরিত্যর্থঃ। পাপৈর্যথা পাপাত্মভিরিব ॥১১॥
ত ইতি। পৃষ্ঠতঃ কৃত্বা বিস্মৃত্যেত্যর্থঃ। পূর্ব্বকিল্বিষং পূর্ব্বকষ্টম্ ॥১২॥
তেষামিতি। তেষাং পাণ্ডবানাম্, বৃত্তং চরিত্রম্। অনুনেতুমনুনয়েন সন্ধিং কারয়িতুম্। সুহৃজ্জনা ভীষ্মাদয়ঃ ॥১৩॥

ভারতভাবদীপঃ

স ইতি ॥১—২॥ বাক্যেতি ভবদ্ভিঃ কিঞ্চিদ্বক্তব্যমতো হেতোরিত্যর্থঃ ॥৩—৬॥ শেষবন্তঃ আয়ুঃশেষযুক্তাঃ ॥৭—১০॥ যোন্যন্তরগতৈরিবেতি তৈর্দত্তান্ ক্লেশান্ জন্মান্তরব্যবহিতানিব ন স্মরন্তীত্যর্থঃ ॥১১—২১॥
ইতি শ্রীমহাভারতে উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে বিংশোঽধ্যায়ঃ ॥২০॥

দ্যূতসভায় ভার্য্যার সহিত সেই বীরগণকে অত্যন্ত কষ্ট দিয়াছেন; পরে আবার তাঁহারা বনে অতিদারুণ নানাবিধ কষ্ট ভোগ করিয়াছেন ॥১০॥

এবং তাঁহারা মহাত্মা হইয়াও পাপাত্মাদেরই তুল্য মাতার উদরগত হইয়াই যেন বিরাটরাজার রাজধানীতে গুরুতর ক্লেশ অনুভব করিয়াছেন ॥১১॥

কিন্তু এখন সেই কুরুশ্রেষ্ঠেরা সকলেই সেই সকল পূর্ব্ব কষ্ট বিস্মৃত হইয়া কৌরবগণের সহিত সৌহার্দ্দই ইচ্ছা করেন ॥১২॥

সুতরাং বন্ধুবর্গেরা এখন পাণ্ডবগণের আচরণ এবং দুর্য্যোধনের আচরণ বুঝিয়া সন্ধির জন্য রাজা ধৃতরাষ্ট্রের অনুনয় করিতে পারেন ॥১৩॥

---

(১১)…প্রাপ্তঃ পরমসংক্লেশঃ—বা ব রা নি। (১২) তে সর্ব্বম্…তৎ পূর্ব্বং কর্ম্ম কিল্বিষম্। সাম্নৈব কুরুভিঃ সন্ধিম্—বা ব রা নি। (১৩)…ধার্ত্তরাষ্ট্রম্—বা ব রা নি।

যশ্চাপি ধার্ত্তরাষ্ট্রস্য হেতুঃ স্যাদ্বিগ্রহং প্রতি।
স চ হেতুর্ন মন্তব্যো বলীয়াংসস্তথা হি তে ॥১৫॥
অক্ষৌহিণ্যশ্চ সপ্তৈব ধর্ম্মপুত্রস্য সঙ্গতাঃ।
যুযুৎসমানাঃ কুরুভিঃ প্রতীক্ষন্তেঽস্য শাসনম্ ॥১৬॥
অপরে পুরুষব্যাঘ্রাঃ সহস্রাক্ষৌহিণীসমাঃ।
সাত্যকির্ভীমসেনশ্চ যমৌ চ সুমহাবলৌ ॥১৭॥
একাদশৈতাঃ পৃতনা একতশ্চ সমাগতাঃ।
একতশ্চ মহাবাহুর্বহুরূপো ধনঞ্জয়ঃ ॥১৮॥
যথা কিরীটী সর্ব্বাভ্যঃ সেনাভ্যো ব্যতিরিচ্যতে।
এবমেব মহাবাহুর্বাসুদেবো মহাদ্যুতিঃ ॥১৯॥

ভারতকৌমুদী

নেতি। কুর্ব্বন্তি কর্ত্তুমিচ্ছন্তি। স্বকং স্বকীয়ং রাজ্যাদিকম্ ॥১৪॥

য ইতি। যঃ শক্ত্যতিশয়ঃ। ন মন্তব্যঃ সমীচীনতয়া নাঙ্গীকার্য্যঃ। তে পাণ্ডবাঃ ॥১৫॥

নন্থ পাণ্ডবানাং বলীয়স্ত্বং কুতঃ, যদ্বলমেব নাস্তীত্যাহ—অক্ষৌহিণ্য ইতি। সঙ্গতা আগত্য মিলিতাঃ। যুযুৎসমানা যোদ্ধুমিচ্ছন্তঃ। অস্য ধর্ম্মপুত্রস্য, শাসনমাদেশম্ ॥১৬॥

পাণ্ডবানাং সংখ্যাল্পত্বেঽপি বলাধিক্যমাহ—অপর ইতি। যমৌ নকুলসহদেবৌ ॥১৭॥

অর্জ্জুনস্য সর্ব্বাধিক্যমাহ—একাদশেতি। একাদশ অক্ষৌহিণ্যঃ, পৃতনাঃ সেনাঃ ॥১৮॥

যথেতি। ব্যতিরিচ্যতে অধিকো ভবতি। মহাদ্যুতির্মহাতেজাঃ ॥১৯॥

কারণ, সেই বীরেরা কৌরবগণের সহিত বিবাদ করিবার ইচ্ছা করেন না; কিন্তু লোকক্ষয় না করিয়া আপনাদের প্রাপ্যই পাইতে ইচ্ছা করেন ॥১৪॥

তা'র পর, যুদ্ধবিষয়ে দুর্য্যোধনের মনে যে ভরসা আছে, তাহা আপনাদের স্বীকার করা উচিত নহে। কারণ, পাণ্ডবেরাই প্রবলতর ॥১৫॥

যুধিষ্ঠিরের পক্ষে সাত অক্ষৌহিণী সৈন্যই সমবেত হইয়াছে এবং তাহারা কৌরবদের সহিত যুদ্ধ করিবার ইচ্ছা করিয়া যুধিষ্ঠিরের আদেশের প্রতীক্ষা করিতেছে ॥১৬॥

তা'র পর সাত্যকি, ভীমসেন এবং অতিমহাবল নকুল ও সহদেব, অপর এই পুরুষশ্রেষ্ঠ চারিজন সহস্র অক্ষৌহিণীর তুল্য ॥১৭॥

এবং একদিকে এই এগার অক্ষৌহিণী সৈন্য সমবেত হইয়াছে; আর অপর দিকে মহাবাহু ও বহুরূপী অর্জ্জুন রহিয়াছেন ॥১৮॥

(১৬) অক্ষৌহিণ্যস্ত—পি। (১৮)...একতস্ত সমাগতাঃ—পি।

বহুলত্বঞ্চ সেনানাং বিক্রমঞ্চ কিরীটিনঃ।
বুদ্ধিমত্ত্বঞ্চ কৃষ্ণস্য বুদ্ধ্বা যুধ্যেত কো নরঃ ॥২০॥
তে ভবন্তো যথাধর্ম্মং যথাসময়মেব চ।
প্রয়চ্ছন্তু প্রদাতব্যং মা বঃ কালোঽত্যগাদয়ম্ ॥২১॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি
সঞ্জয়যানে পুরোহিতবাক্যে বিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

## একবিংশোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।
তস্য তদ্বচনং শ্রুত্বা প্রজ্ঞাবৃদ্ধো মহাদ্যুতিঃ।
সংপূজ্যৈনং যথাকালং ভীষ্মো বচনমব্রবীৎ ॥১॥

---

ভারতকৌমুদী

বহুলত্বমিতি। বহুলত্বং প্রাচুর্য্যম্। যুধ্যেত যোদ্ধুং শক্নুয়াৎ ॥২০॥
ত ইতি। প্রদাতব্যং পাণ্ডবেভ্যো দেয়ং রাজ্যাদিকম্। মা অত্যগাৎ নাতিক্রামেৎ ॥২১॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি সঞ্জয়যানে বিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

তস্যেতি। তস্য দ্রুপদপুরোহিতস্য। সম্পূজ্য প্রণম্য, এনং দ্রুপদপুরোহিতম্ ॥১॥

---

এক অর্জ্জুন যেমন সকল সৈন্য হইতে অতিরিক্ত, তেমন মহাবাহু ও মহাতেজা এক কৃষ্ণও সর্ব্বাপেক্ষা অতিরিক্ত ॥১৯॥

সৈন্যবাহুল্য, অর্জ্জুনের বিক্রম এবং কৃষ্ণের বুদ্ধিমত্তা বুঝিয়া কোন্ লোক পাণ্ডবদের সহিত যুদ্ধ করিতে পারে? ॥২০॥

সুতরাং আপনারা ধর্ম্ম ও সময় অনুসারে পাণ্ডবদিগকে দেয় অংশ দান করুন; আপনাদের যেন এই সময়টা অতীত হয় না” ॥২১॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—জ্ঞানবৃদ্ধ ও মহাতেজা ভীষ্ম দ্রুপদ-পুরোহিতের সেই সকল কথা শুনিয়া তাঁহার সম্মান করিয়া সময়োচিত এই কথা বলিলেন—॥১॥

দিষ্ট্যা কুশলিনঃ সর্ব্বে সহ দামোদরেণ তে।
দিষ্ট্যা সহায়বন্তশ্চ দিষ্ট্যা ধর্ম্মে চ তে রতাঃ ॥২॥
দিষ্ট্যা চ সন্ধিকামাস্তে ভ্রাতরঃ কুরুনন্দনাঃ।
দিষ্ট্যা ন যুদ্ধমনসঃ পাণ্ডবাঃ সহ বান্ধবৈঃ ॥৩॥
ভবতা সত্যমুক্তন্তু সর্ব্বমেতন্ন সংশয়ঃ।
অতিতীক্ষ্নস্তু তে বাক্যং ব্রাহ্মণ্যাদিতি মে মতিঃ ॥৪॥
অসংশয়ং ক্লেশিতাস্তে বনে চেহ চ পাণ্ডবাঃ।
প্রাপ্তাশ্চ ধর্ম্মতঃ সর্ব্বং পিতুর্ধনমসংশয়ম্ ॥৫॥
কিরীটী বলবান্ পার্থঃ কৃতাস্ত্রশ্চ মহারথঃ।
কো হি পাণ্ডুসুতং যুদ্ধে বিষহেত ধনঞ্জয়ম্ ॥৬॥

ভারতকৌমুদী

দিষ্ট্যেতি। দিষ্ট্যা ভাগ্যেন। দামোদরেণ কৃষ্ণেন, তে পাণ্ডবাঃ ॥২॥

দিষ্ট্যেতি। বহুযাতনাভোগেন যুদ্ধকামনাসম্ভবেঽপীতি ভাবঃ ॥৩॥

ভবতেতি। অতিতীক্ষ্নম্, সমক্ষমেব "ছদ্মনাপহৃতং ক্ষুদ্রৈর্ধার্ত্তরাষ্ট্রৈঃ সসৌবলৈঃ" ইত্যাদ্যভিধানাদিতি ভাবঃ। ব্রাহ্মণ্যাৎ আত্মনো ব্রাহ্মণত্বসাহসাৎ ॥৪॥

অসংশয়মিতি। ইহ চ নগরে দ্যূতসভায়াম্। প্রাপ্তাঃ প্রাপ্তুং যোগ্যাঃ ॥৫॥

কিরীটীতি। কো হি বিষহেত, বিরাটোত্তরগোগ্রহ এব তৎপ্রমাণমিত্যাশয়ঃ ॥৬॥

---

"ভাগ্যবশতই পাণ্ডবেরা সকলে কৃষ্ণের সহিত কুশলে আছে, ভাগ্যবশতই সহায় লাভ করিয়াছে এবং ভাগ্যবশতই ধর্ম্মে নিরত রহিয়াছে ॥২॥

আর, বন্ধুবর্গের সহিত কৌরবনন্দন সেই পাণ্ডবেরা পাঁচ ভাই ভাগ্যবশতই সন্ধিকামী হইয়াছে এবং ভাগ্যবশতই যুদ্ধকামনা করিতেছে না ॥৩॥

আমার ধারণা এই যে, আপনি এই সমস্ত কথাই সত্য বলিয়াছেন, এবিষয়ে কোন সন্দেহ নাই। তবে, ব্রাহ্মণ বলিয়াই আপনার বাক্যগুলি অত্যন্ত তীক্ষ্ন হইয়াছে ॥৪॥

সে যাহা হউক, সেই পাণ্ডবগণকে যে এই নগরে ও বনে অত্যন্ত কষ্ট দেওয়া হইয়াছে, এবিষয়ে কোন সন্দেহ নাই এবং তাহারা যে ধর্ম্ম অনুসারে পিতার সমস্ত ধন পাইবার যোগ্য, এবিষয়েও কোন সন্দেহ নাই ॥৫॥

তা'র পর, পৃথানন্দন অর্জ্জুন বলবান্, শিক্ষিতাস্ত্র ও মহারথ; সুতরাং কোন্ ব্যক্তি যুদ্ধে সেই পাণ্ডুনন্দন অর্জ্জুনকে সহ্য করিতে পারে? ॥৬॥

(৩)…ন যুদ্ধমনসঃ সহ দামোদরেণ চ—পি।

অপি বজ্রধরঃ সাক্ষাৎ কিমুতান্যে ধনুর্দ্ধরাঃ।
ত্রয়াণামপি লোকানাং সমর্থ ইতি মে মতিঃ ॥৭॥
ভীষ্মে ব্রুবতি তদ্বাক্যং ধৃষ্টমাক্ষিপ্য মন্যুনা।
দুর্য্যোধনং সমালোক্য কর্ণো বচনমব্রবীৎ ॥৮॥
ন তত্রাবিদিতং ব্রহ্মন্! লোকে ভূতেন কেনচিৎ।
পুনরুক্তেন কিং তেন ভাষিতেন পুনঃ পুনঃ ॥৯॥
দুর্য্যোধনার্থং শকুনির্দ্যূতে নির্জ্জিতবান্ পুরা।
সময়েন গতোঽরণ্যং পাণ্ডুপুত্রো যুধিষ্ঠিরঃ ॥১০॥
স তং সময়মাশ্রিত্য রাজ্যং নেচ্ছতি পৈতৃকম্।
বলমাশ্রিত্য মৎস্যানাং পাঞ্চালানাঞ্চ মূর্খবৎ ॥১১॥

ভারতকৌমুদী

অপীতি। সাক্ষাদ্বজ্রধরোঽপি ন বিষহেতেতি শেষঃ। সমর্থো ধ্বংস ইত্যর্থঃ ॥৭॥
ভীষ্ম ইতি। ধৃষ্টং প্রগল্ভং যথা স্যাত্তথা, আক্ষিপ্য আচ্ছিদ্য বাধিত্বেত্যর্থঃ ॥৮॥
নেতি। তত্র দ্যূতবিষয়ে, অবিদিতং কিঞ্চিদিতি শেষঃ। ভূতেন প্রাণিনা ॥৯॥
দুর্য্যোধনেতি। সময়েন দ্বাদশবর্ষবনবাসাদিশপথেন ॥১০॥

ভারতভাবদীপঃ

তস্যেতি ॥১—৭॥ ধৃষ্টং ধর্ষণাযুক্তং যথা স্যাত্তথা, আক্ষিপ্য তিরস্কৃত্য ॥৮॥ তত্র পাণ্ডবপক্ষে ॥৯—১০॥ তং সময়ং কালং তচ্চ সঙ্কেতবাক্যং ত্রয়োদশবর্ষে জ্ঞাতৈঃ পুনর্বনে বস্তব্যমিত্যেবংরূপং বা। "সময়" ইত্যুপক্রম্য "সঙ্কেতে কালভাষয়োঃ" ইতি মেদিনী। আশ্রিত্য

সাক্ষাৎ ইন্দ্রও পারেন না, তাহাতে অন্য ধনুর্দ্ধরদের কথা আর কি বলিব; সুতরাং অর্জ্জুন ত্রিভুবন ধ্বংস করিতেই সমর্থ হয় ইহাই আমার ধারণা" ॥৭॥

ভীষ্ম সেইরূপ কথা বলিতে থাকিলে, কর্ণ ক্রোধবশতঃ প্রগল্ভতার সহিত তাঁহার বাক্যে বাধা দিয়া দুর্য্যোধনের দিকে দৃষ্টিপাত করিয়া এই কথা বলিলেন—॥৮॥

"ব্রাহ্মণ! সেই দ্যূতসভায় যাহা ঘটিয়াছিল, তাহা জগতে কোন প্রাণীরই অবিদিত নাই; সুতরাং বার বার সে বিষয় বলিয়া পুনরুক্তিদোষ করিবার প্রয়োজন কি? ॥৯॥

পূর্ব্বে শকুনি দুর্য্যোধনের জন্যই দ্যূতক্রীড়ায় যুধিষ্ঠিরকে জয় করিয়াছিলেন; পাণ্ডুপুত্র যুধিষ্ঠিরও প্রতিজ্ঞা অনুসারেই বনে গিয়াছিলেন ॥১০॥

(৭)…অন্যে ধনুর্ভৃতঃ—বা ব রা নি। (৮)…মন্যুমান্—পি। (৯) ন তত্ত্বং বিদিতং ব্রহ্মন্!—পি। (১১)…পাঞ্চালানাঞ্চ পার্থিবঃ—পি।

দুর্য্যোধনো ভয়াদ্বিদ্বন্ ! ন দদ্যাৎ পাদমন্ততঃ।
ধর্ম্মতস্তু মহীং কৃৎস্নাং প্রদদ্যাচ্ছত্রবেঽপি চ ॥১২॥
যদি কাঙ্ক্ষন্তি তে রাজ্যং পিতৃপৈতামহং পুনঃ।
যথাপ্রতিজ্ঞং কালং তং চরন্তু বনমাশ্রিতাঃ ॥১৩॥
ততো দুর্য্যোধনস্যাঙ্কে বর্ত্তন্তামকুতোভয়াঃ।
অধার্ম্মিকীস্তু মা বুদ্ধিং মৌর্খ্যাৎ কুর্ব্বন্তু কেবলাৎ ॥১৪॥
অথ তে ধর্ম্মমুৎসৃজ্য যুদ্ধমিচ্ছন্তি পাণ্ডবাঃ।
আসাদ্যেমান্ কুরুশ্রেষ্ঠান্ স্মরিষ্যন্তি বচো মম ॥১৫॥

ভারতকৌমুদী

স ইতি। সময়ং প্রতিজ্ঞাতত্রয়োদশবর্ষান্তর্গতকালম্। নেচ্ছতি অভিলষিতুং নার্হতি। এতচ্চ সাবনগণনয়োক্তম্। তচ্চ বিরাটপর্ব্বণি "পঞ্চমে পঞ্চমে বর্ষে" ইত্যাদৌ টীকায়ামস্মাভির্বিস্তরেণোক্তং দ্রষ্টব্যম্। ইদানীমপি প্রতিজ্ঞাতকালাবশেষোঽস্তীতি ভাবঃ ॥১১॥

দুর্য্যোধন ইতি। পাদং পাদপরিমিতমপি স্থানম্ ॥১২॥

যদীতি। তে পাণ্ডবাঃ। তমবশিষ্টম্ ॥১৩॥

তত ইতি। অঙ্কে ক্রোড়ে। এতেন পরস্তাৎ দুর্য্যোধনস্য প্রজা এব স্যুরিতিসূচিতম্ ॥১৪॥

অথেতি। ধর্ম্মং তৎপ্রতিজ্ঞাপালনজনিতমিতি ভাবঃ ॥১৫॥

ভারতভাবদীপঃ

নির্ব্বাহ্য, পৈতৃকং রাজ্যাংশং নেচ্ছতি, কিন্তু তদতিক্রমেণৈব পৈতৃকমিচ্ছতীত্যর্থঃ ॥১১॥ পাদং চতুর্থাংশমপি কিমুতার্দ্ধমিত্যর্থঃ ॥১২—২১॥

ইতি শ্রীমহাভারতে উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একবিংশোঽধ্যায়ঃ ॥২১॥

---

কিন্তু যুধিষ্ঠির মৎস্যগণ ও পাঞ্চালগণের শক্তি অবলম্বন করিয়া মূর্খের ন্যায় সেই সময়ের মধ্যেই পৈতৃক রাজ্যলাভের ইচ্ছা করিতে পারেন না ॥১১॥

জ্ঞানি-ব্রাহ্মণ! এদিকে দুর্য্যোধনও ভয়ে অন্ততঃ একপাদপরিমিত স্থানও দিবেন না; কিন্তু ধর্ম্ম অনুসারে শত্রুকেও সমগ্র পৃথিবীই দান করিতে পারেন ॥১২॥

সুতরাং পাণ্ডবেরা যদি পুনরায় পৈতৃক রাজ্য লাভ করিবার ইচ্ছা করেন, তাহা হইলে প্রতিজ্ঞা অনুসারে আবার বনে যাইয়া অবশিষ্ট কাল বিচরণ করুন ॥১৩॥

তাহার পর আসিয়া দুর্য্যোধনের ক্রোড়ে অকুতোভয়ে বাস করুন; কিন্তু কেবল মূর্খতাবশতঃ অধর্ম্মবুদ্ধি যেন করেন না ॥১৪॥

ভীষ্ম উবাচ।

কিন্নু রাধেয়! বাচা তে কর্ম্ম তৎ স্মর্ত্তুমর্হসি।
এক এব যদা পার্থঃ ষড়্রথান্ জিতবান্ যুধি ॥১৬॥
ন চেদেবং করিষ্যামো যদয়ং ব্রাহ্মণোঽব্রবীৎ।
ধ্রুবং যুধি হতাস্তেন ভক্ষয়িষ্যাম পাংসুকান্ ॥১৭॥

বৈশম্পায়ন উবাচ।

ধৃতরাষ্ট্রস্ততো ভীষ্মমনুমান্য প্রসাদ্য চ।
অবভর্ৎস্য চ রাধেয়মিদং বচনমব্রবীৎ ॥১৮॥
অস্মদ্ধিতং বাক্যমিদং ভীষ্মঃ শান্তনবোঽব্রবীৎ।
পাণ্ডবানাং হিতঞ্চৈব সর্ব্বস্য জগতস্তথা ॥১৯॥

---

ভারতকৌমুদী

কিমিতি। হে রাধেয়! তে বাচা ঈদৃশগর্ব্ববাক্যেন কিন্নু ফলম্। পার্থোঽর্জ্জুনঃ, যদা উত্তরগোগ্রহজয়কালে এক এব যুধি ষট্ রথান্ ভীষ্মদ্রোণকৃপাশ্বত্থামকর্ণদুর্য্যোধনসম্বন্ধিনঃ, জিতবান্, তৎ তৎকালীনম্, কর্ম্ম পার্থস্য বিক্রমম্, স্মর্ত্তুমর্হসি ॥১৬॥

নেতি। ব্রাহ্মণো দ্রুপদপুরোহিতঃ। ভক্ষয়িষ্যাম ইতি বিসর্গলোপ আর্ষঃ ॥১৭॥

ধৃতেতি। অনুমান্য ভীষ্মবাক্যমনুমোদ্য। অবভর্ৎস্য তিরস্কৃত্য ॥১৮॥

অস্মদিতি। হিতং হিতকরম্, ইদং প্রাগুক্তম্ ॥১৯॥

পক্ষান্তরে সেই পাণ্ডবেরা যদি ধর্ম্ম ত্যাগ করিয়া যুদ্ধই ইচ্ছা করেন, তবে এই কৌরবশ্রেষ্ঠগণের নিকটে উপস্থিত হইয়া আমার কথা স্মরণ করিবেন" ॥১৫॥

ভীষ্ম বলিলেন—"রাধানন্দন! তোমার এই গর্ব্ববাক্যে ফল কি? অর্জ্জুন একাই যখন ছয়জন রথীকে যুদ্ধে জয় করিয়াছিল, সেই সময়ে তাহার সেই কার্য্যগুলি স্মরণ কর ॥১৬॥

সুতরাং এই ব্রাহ্মণ যাহা বলিলেন, আমরা যদি তাহা না করি, তবে নিশ্চয়ই আমরা সকলে যুদ্ধে অর্জ্জুনকর্ত্তৃক নিহত হইয়া ভূতলের ধূলি ভক্ষণ করিব" ॥১৭॥

বৈশম্পায়ন কহিলেন—তাহার পর ধৃতরাষ্ট্র ভীষ্মের কথায় অনুমোদনপূর্ব্বক তাঁহাকে প্রসন্ন করিয়া এবং কর্ণকে তিরস্কার করিয়া এই কথা বলিলেন—॥১৮॥

"শান্তনুনন্দন ভীষ্ম আমাদের হিতকর, পাণ্ডবদের হিতকর এবং সমগ্র জগতেরই হিতকর এই কথাগুলি বলিয়াছেন ॥১৯॥

(১৬)…কর্ণ! তৎ—বা ব রা নি। ইতঃ পরম্ 'বহুশো জীয়মানস্য কর্ম্ম দৃষ্টং তদৈব তে, ইতি পাদদ্বয়মধিকং—বা ব রা নি।

চিন্তয়িত্বা তু পার্থেভ্যঃ প্রেষয়িষ্যামি সঞ্জয়ম্ ।
স ভবান্ প্রতিযাত্বদ্য পাণ্ডবানেব মা চিরম্ ॥২০॥
স তং সৎকৃত্য কৌরব্যঃ প্রেষয়ামাস পাণ্ডবান্ ।
সভামধ্যে সমাহূয় সঞ্জয়ং বাক্যমব্রবীৎ ॥২১॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি
সঞ্জয়যানে পুরোহিতপ্রস্থানে একবিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

## দ্বাবিংশোঽধ্যায়ঃ ।

—:*:—

ধৃতরাষ্ট্র উবাচ ।
প্রাপ্তানাহুঃ সঞ্জয় ! পাণ্ডুপুত্রানুপপ্লব্যে তান্ বিজানীহি গত্বা ।
অজাতশত্রুঞ্চ সভাজয়েথা দিষ্ট্যা বনাদ্‌গ্রামমুপস্থিতস্ত্বম্ ॥১॥

---

ভারতকৌমুদী

চিন্তেতি । ভবান্ দ্রুপদপুরোহিতঃ । মা চিরং কুরু ন বিলম্বম ॥২০॥
স ইতি । তং ব্রাহ্মণম্, কৌরব্যো ধৃতরাষ্ট্রঃ । পাণ্ডবান্ প্রতি ॥২১॥
ইতি মহামহোপাধ্যায় ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং
মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি সঞ্জয়যানে
একবিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

প্রাপ্তানিতি । হে সঞ্জয় ! পাণ্ডুপুত্রান্, উপপ্লব্যে তদাখ্যে বিরাটনগরে, প্রাপ্তান্ অবস্থিতান্, আহুর্লোকা ইতি শেষঃ । অতএব ত্বং গত্বা, তান্ বিজানীহি । অজাতশত্রুং যুধিষ্ঠিরঞ্চ, সভাজয়েথা অভিনন্দয়েথাঃ, দিষ্ট্যা ভাগ্যেন ত্বং বনাদ্‌গ্রামমুপস্থিতঃ ॥১॥

---

অতএব ব্রাহ্মণ ! আমি একটু চিন্তা করিয়া সঞ্জয়কে পাণ্ডবদের নিকটে পাঠাইব ; সুতরাং আপনি অদ্যই পাণ্ডবদের নিকটে ফিরিয়া যান, বিলম্ব করিবেন না” ॥২০॥

তাহার পর ধৃতরাষ্ট্র সেই ব্রাহ্মণের সংবর্দ্ধনা করিয়া তাঁহাকে পাণ্ডবদের নিকটে প্রেরণ করিলেন এবং সঞ্জয়কে সভামধ্যে ডাকিয়া আনিয়া তাঁহাকে এই কথা বলিলেন ॥২১॥

—:*:—

ধৃতরষ্ট্র বলিলেন—“সঞ্জয় ! লোকে বলে যে, পাণ্ডবেরা উপপ্লব্যনগরে

সর্ব্বান্ বদেঃ সঞ্জয় ! স্বস্তিমন্তঃ কৃচ্ছ্রং বাসমতদর্হা নিরুষ্য।
তেষাং শান্তির্বিদ্যতেঽস্মাসু শীঘ্রং মিথ্যাপেতানামুপকারিণাং সতাম্ ॥২॥
নাহং ক্বচিৎ সঞ্জয় ! পাণ্ডবানাং মিথ্যাবৃত্তিং কাঞ্চন জাত্বপশ্যম্।
সর্ব্বাং শ্রিয়ং হ্যাত্মবীর্য্যেণ লব্ধাং পর্য্যাকার্ষুঃ পাণ্ডবা মহ্যমেব ॥৩॥
দোষং হ্যেষাং নাধ্যগচ্ছং পরীচ্ছন্ সূক্ষ্মং কঞ্চিদ্‌যেন গর্হেয় পার্থান্।
ধর্ম্মার্থাভ্যাং কর্ম্ম কুর্ব্বন্তি নিত্যং সুখপ্রিয়ে নানুরুধ্যন্তি কামাৎ ॥৪॥

---

ভারতকৌমুদী

সর্ব্বানিতি। হে সঞ্জয় ! অতদর্হাঃ কৃচ্ছ্রবাসাযোগ্যা অপি যূয়ম্, বনাদৌ কৃচ্ছ্রং কষ্টকরং বাসং নিরুষ্য বিধায়, স্বস্তিমন্তঃ কুশলিন এব স্থ ইতি সর্ব্বান্ পাণ্ডবান্ বদেঃ। মিথ্যাপেতানাং মিথ্যারহিতানাম্, ঘোষযাত্রায়াং দুর্য্যোধনাদীনামুদ্ধরণাৎ অস্মাসু উপকারিণাম্, অতএব সতাম্, তেষাং পাণ্ডবানাম্, শীঘ্রমেব সন্ধিনা শান্তির্বিদ্যতে ভবিষ্যতীতি ভবিষ্যৎসামীপ্যে বর্ত্তমানা ॥২॥

পাণ্ডবানাং মিথ্যাপেতত্বং সত্ত্বঞ্চ প্রতিপাদয়তি—নেতি। হে সঞ্জয় ! অহম্, জাতু কদাচিদপি, ক্বচিৎ কস্মিংশ্চিদ্বিষয়েঽপি চ, পাণ্ডবানাং কাঞ্চন কাঞ্চিদপি, মিথ্যাবৃত্তিং মিথ্যাব্যবহারম্, নাপশ্যম্। কিঞ্চ পাণ্ডবাঃ, রাজসূয়কালে আত্মবীর্য্যেণ লব্ধাং সর্ব্বাং শ্রিয়ং সম্পদম্, মহ্যমেব, পর্য্যাকার্ষুঃ দ্যূতক্রীড়াকালে সমর্পিতবন্তঃ ॥৩॥

দোষমিতি। সূক্ষ্মং পরীচ্ছন্ পরীক্ষমাণোঽপ্যহম্, এষাং পাণ্ডবানাং কঞ্চিদপি দোষম্,

ভারতভাবদীপঃ

প্রাপ্তানিতি। দিষ্ট্যা ভাগ্যেন আনহ্য সন্নদ্ধো ভূত্বা স্থানং স্থিতিমুপস্থিতঃ প্রাপ্ত ইতি; সভাজয়েথাঃ পূজয়েথাঃ ॥১॥ স্বস্তিমন্তো বয়মিতি সর্ব্বান্ বদেঃ, কৃচ্ছ্রং নিরুষ্যাপি তেষাং শান্তিরক্রোধোঽস্মাসু বিদ্যতে, মিথ্যাপেতানাং নিষ্কপটানাম্ ॥২॥ মহ্যং পর্য্যাকার্ষুঃ মদর্থং পরিত আনীতবন্তঃ ॥৩॥ ধর্ম্মার্থাভ্যাং ধর্ম্মার্থম্ অর্থার্থঞ্চ সুখং প্রীতিঃ প্রিয়ং পুত্রাদি তদনু-

---

আসিয়া বাস করিতেছে; অতএব তুমি সেখানে যাইয়া তাহাদের সংবাদ জান এবং এই বলিয়া যুধিষ্ঠিরকে অভিনন্দিত করিও যে, ভাগ্যবশতই আপনি বন হইতে গ্রামে আসিতে পারিয়াছেন ॥১॥

সঞ্জয় ! তাহাদের সকলকেই বলিবে যে, আপনারা কষ্টে বাস করার অযোগ্য হইয়াও সেইরূপে বাস করিয়া কুশলেই আছেন। দেখ সঞ্জয় ! মিথ্যাব্যবহারশূন্য, আমাদের উপকারী ও সাধুপ্রকৃতি পাণ্ডবগণের শীঘ্রই শান্তি হইবে ॥২॥

সঞ্জয় ! আমি কখনও কোন বিষয়েও পাণ্ডবগণের কোনও মিথ্যা ব্যবহার দেখি নাই। পাণ্ডবেরা আপন বাহুবললব্ধ সমস্ত সম্পত্তিই আমাকে সমর্পণ করিয়াছিল ॥৩॥

(৩)…লব্ধা—পি। (৪)…পরীপ্সন্নিত্যং কিঞ্চিৎ—পি।

ঘর্ম্মং শীতং ক্ষুৎপিপাসে তথৈব নিদ্রাং তন্দ্রীং ক্রোধহর্ষৌ প্রমাদম্ ।
ধৃত্যা চৈব প্রজ্ঞয়া চাভিভূয় ধর্ম্মার্থযোগাৎ প্রযতন্তি পার্থাঃ ॥৫॥
ত্যজন্তি মিত্রেষু ধনানি কালে ন সংবাসাজ্জীর্য্যতি তেষু মৈত্রী ।
যথার্হমানার্থকরা হি পার্থাস্তেষাং দ্বেষ্টা নাস্ত্যাজমীঢ়স্য পক্ষে ॥৬॥
অন্যত্র পাপাদ্বিষমান্মন্দবুদ্ধের্দুর্য্যোধনাৎ ক্ষুদ্রতরাচ্চ কর্ণাৎ ।
তেষাং হীমৌ হীনসুখপ্রিয়াণাং মহাত্মনাং বর্দ্ধয়তো হি তেজঃ ॥৭॥

(যুগ্মকম্)

ভারতকৌমুদী

নাধ্যগচ্ছং ন প্রাপ্তবান্। যেন পার্থান্ গর্হেয় নিন্দেয়ম। যেন হি পাণ্ডবাঃ, নিত্যমেব, ধর্ম্মার্থাভ্যাং ধর্ম্মার্থম্ অর্থার্থঞ্চ কর্ম্ম কুর্ব্বন্তি; কিন্তু কামাৎ সুখপ্রিয়ে ন অনুরুধ্যন্তি কর্ত্তুমীহন্তে ॥৪॥

ঘর্ম্মমিতি। পার্থাঃ পাণ্ডবাঃ, ধৃত্যা ধৈর্য্যেণ, প্রজ্ঞয়া বুদ্ধ্যা চ, ঘর্ম্মং গ্রীষ্মম্, শীতম, ক্ষুৎপিপাসে, তথৈব নিদ্রাম্, তন্দ্রীং তন্দ্রাম্, ক্রোধহর্ষৌ, প্রমাদমনবধানতাঞ্চ অভিভূয়, ধর্ম্মার্থযোগাৎ ধর্ম্মার্থয়োর্লাভমুদ্দিশ্য, প্রযতন্তি প্রযতন্তে ॥৫॥

ত্যজন্তীতি। পার্থাঃ কালে মিত্রেষু ধনানি ত্যজন্তি দদতি। অতএব তেষু মিত্রেষু মৈত্রী, সংবাসাৎ দীর্ঘপ্রবাসাদপি, ন জীর্য্যতি জীর্য্যতে। বিশেষতশ্চ যথার্হং যথাযোগ্যং মানমর্থঞ্চ কুর্ব্বন্তীতি তে তাদৃশা এব। অতএব আজমীঢ়স্য অজমীঢ়বংশস্য কৌরবগণস্য পক্ষে, পাপাৎ পাপমতেঃ, বিষমাৎ ক্রূরস্বভাবাৎ, মন্দবুদ্ধেশ্চ দুর্য্যোধনাৎ, ক্ষুদ্রতরাৎ কর্ণাচ্চ, অন্যত্র অন্যঃ কশ্চিদপি, তেষাং পাণ্ডবানাং দ্বেষ্টা নাস্তি। ইমৌ দুর্য্যোধনকর্ণৌ হি, হীনসুখপ্রিয়াণাং মহাত্মনাঞ্চ তেষাং পাণ্ডবানাং তেজো বর্দ্ধয়তো হি দুর্ব্যবহারেণ বর্দ্ধয়ত এব আঘাতেনেবাগ্নেরিতি ভাবঃ ॥৬—৭॥

আমি সূক্ষ্মরূপে পরীক্ষা করিয়াও পাণ্ডবদের কোন দোষই দেখিতে পাই নাই, যাহাতে তাহাদের নিন্দা করিতে পারি। আর তাহারা সর্ব্বদাই ধর্ম্ম ও অর্থের জন্যই কার্য্য করিয়া থাকে; কিন্তু কামবশতঃ সুখ ও প্রীতিকর বিষয়ের অনুসরণ করে না ॥৪॥

পাণ্ডবেরা ধৈর্য্য ও বুদ্ধির বলে শীত, গ্রীষ্ম, ক্ষুধা, পিপাসা, নিদ্রা, তন্দ্রা, ক্রোধ হর্ষ এবং অনবধানতাকে অগ্রাহ্য করিয়া কেবল ধর্ম্ম ও অর্থের জন্যই যত্ন করিয়া থাকে ॥৫॥

পাণ্ডবেরা যথাসময়ে মিত্রদিগকে ধন দিয়া থাকে; তাহাতে তাহারা দীর্ঘকাল প্রবাসে থাকিলেও সে মিত্রদের মিত্রতা হ্রাস পায় না। বিশেষতঃ পাণ্ডবেরা সকলেরই উপযুক্ত সম্মান ও কার্য্য সম্পাদন করিয়া থাকে; সুতরাং

(৫) ঘর্ম্মশীতে—পি

উত্থানবীর্য্যঃ সুখমেধমানো দুর্য্যোধনঃ সুকৃতং মন্যতে তৎ।
তেষাং ভাগং যচ্চ মন্যেত বালঃ শক্যং হর্ত্তুং জীবতাং পাণ্ডবানাম্ ॥৮॥
যস্যার্জ্জুনঃ পদবীং কেশবশ্চ বৃকোদরঃ সাত্যকোঽজাতশত্রোঃ।
মাদ্রীপুত্রৌ সৃঞ্জয়াশ্চাপি যান্তি পুরা যুদ্ধাৎ সাধু তস্য প্রদানম্ ॥৯॥
স হ্যেবৈকঃ পৃথিবীং সব্যসাচী গাণ্ডীবধন্বা প্রণুদেদ্রথস্থঃ।
তথা জিষ্ণুঃ কেশবোঽপ্যপ্রধৃষ্যো লোকত্রয়স্যাধিপতির্মহাত্মা ॥১০॥

---

### ভারতকৌমুদী

উত্থানেতি। বালো মূর্খঃ, অতএব উত্থানে কার্য্যোদ্যম এব বীর্য্যং পরাক্রমো যস্য সঃ, সুখমনায়াসম্, এধমানো বর্দ্ধমানো দুর্য্যোধনশ্চ, যৎ, জীবতামেব তেষাং পাণ্ডবানাম্, ভাগং হর্ত্তুং শক্যং মন্যেত, তদেব সুকৃতং সুষ্ঠু কৃতং মন্যতে ॥৮॥

ইত্থং সমালোচ্য ইদানীং স্বমতমাহ—যস্যেতি। অর্জ্জুনঃ, কেশবঃ, বৃকোদরঃ, সাত্যকঃ সাত্যকিঃ, মাদ্রীপুত্রৌ চ, সৃঞ্জয়া অপি চ, যস্য অজাতশত্রোর্যুধিষ্ঠিরস্য, পদবীং মতমিত্যর্থঃ, যান্তি অনুসরন্তি, যুদ্ধাৎ পুরা পূর্ব্বম্, তস্য যুধিষ্ঠিরস্য, প্রদানং প্রাপ্যভাগসমর্পণম্, সাধু মন্যে ইতি শেষঃ ॥৯॥

চতুর্ভিঃ শ্লোকৈরর্জ্জুনং বিশিনষ্টি—স ইতি। প্রণুদেৎ পরাজেতুং শক্নুয়াৎ ॥১০॥

### ভারতভাবদীপঃ

রোধেন কামাৎ ধর্ম্মং ন ত্যজন্তীত্যর্থঃ ॥৪॥ তন্দ্রী জাগ্রত এব মৌঢ্যম্ ॥৫॥ যথার্হং মানম্ অর্থঞ্চ কুর্ব্বন্তি তে তথা ॥৬॥ তেজঃ ক্রোধম্ ॥৭॥ উত্থানে আরম্ভকালে এব বীর্য্যং ন প্রসঙ্গে যস্য স উত্থানবীর্য্যঃ, যৎ তেষাং ভাগং হর্ত্তুং শক্যং মন্যতে তৎ সুকৃতং যুক্তমিতি মন্যতে মৌঢ্যাদিতি ভাবঃ ॥৮॥ যস্য পদবীং যান্তি যস্যানুগা ইত্যর্থঃ। তস্য তস্মৈ প্রদানং ভাগ-

---

পাপমতি, ক্রূরস্বভাব ও মন্দবুদ্ধি দুর্য্যোধন এবং ক্ষুদ্রহৃদয় কর্ণ ব্যতীত অন্য কোন লোকই কৌরবপক্ষে পাণ্ডবগণের বিদ্বেষকারী নাই; কিন্তু দুর্য্যোধন ও কর্ণ ঐরূপ বিদ্বেষ করিয়া সুখ-প্রিয়-বিহীন অথচ মহাত্মা পাণ্ডবগণের তেজই বৃদ্ধি করিতেছে ॥৬—৭॥

দুর্য্যোধন মূর্খ; তাই কার্য্যের উপক্রমসময়েই উহার পরাক্রম দেখিতে পাওয়া যায় এবং দুর্য্যোধন অনায়াসে উন্নতি লাভ করিয়াছে; তাই সে পাণ্ডবগণের জীবিত অবস্থাতেই তাহাদের অংশ হরণ করিতে পারিবে বলিয়া যে মনে করে, তাহাই আবার সঙ্গত বলিয়াও মনে করে ॥৮॥

সে যাহা হউক; অর্জ্জুন, কৃষ্ণ, ভীম, সাত্যকি, নকুল, সহদেব ও সৃঞ্জয়গণ যাহার মতের অনুসরণ করেন, যুদ্ধের পূর্ব্বে সেই যুধিষ্ঠিরকে তাহার অংশ দান করাই ভাল ॥৯॥

কারণ, একমাত্র অর্জ্জুনই রথে আরোহণপূর্ব্বক গাণ্ডীবধনু ধারণ করিয়া

তিষ্ঠেত কস্তস্য মর্ত্ত্যঃ পুরস্তাদ্‌যঃ সর্ব্বলোকেষু বরেণ্য একঃ।
পর্জ্জন্যঘোষান্ প্রবপন্ শরৌঘান্ পতঙ্গসংঘানিব শীঘ্রবেগান্ ॥১১॥
দিশং হ্যুদীচীমপি চোত্তরান্ কুরূন্ গাণ্ডীবধন্বৈকরথো জিগায়।
ধনঞ্চৈষামাহরৎ সব্যসাচী সেনানুগান্ দ্রবিড়াংশ্চৈব চক্রে ॥১২॥
যশ্চৈব দেবান্ খাণ্ডবে সব্যসাচী গাণ্ডীবধন্বা প্রজিঘায় সেন্দ্রান্।
উপাহরৎ ফাল্গুনো জাতবেদসে যশো মানং বর্দ্ধয়ন্ পাণ্ডবানাম্ ॥১৩॥
গদাভৃতাং ভীমসমো ন কশ্চিদ্ধস্ত্যারোহো নাস্তি সমশ্চ তস্য।
রথেঽর্জ্জুনাদাহুরহীনমেনং বাহ্বোর্বলেনাযুতনাগবীর্য্যম্ ॥১৪॥

ভারতকৌমুদী

তিষ্ঠেতেতি। বরেণ্যঃ শ্রেষ্ঠঃ। পর্জ্জন্যঘোষান্ মেঘতুল্যশব্দান্, প্রবপন্ ক্ষিপন্ ॥১১॥
দিশমিতি। এষামুত্তরকুরূণাম্। সেনানুগান্ আত্মসৈন্যানুগামিনঃ ॥১২॥
য ইতি। প্রজিঘায় পরাজিগ্যে। উপাহরৎ খাণ্ডববনমিতি শেষঃ ॥১৩॥
গদেতি। অহীনম্ অন্যূনম্। অযুতনাগবীর্য্যং দশসহস্রহস্তিতুল্যবলম্ ॥১৪॥

ভারতভাবদীপঃ

প্রদানম্ ॥৯॥ জিষ্ণুর্জ্জয়শীলঃ ॥১০॥ বরেণ্যঃ ভোগমোক্ষকামৈর্বরণীয়ঃ ॥১১॥ ন কেবলং মধ্যদেশাপেক্ষয়া উদীচীং কিন্তু উত্তরান্ কুরূন হিমাচলাদপ্যুদক্ দেশান স্বর্গভূমিরূপান্ ॥১২॥

পৃথিবী জয় করিতে পারে এবং জয়শীল, দুর্দ্ধর্ষ ও ত্রিভুবনের অধিপতি মহাত্মা কৃষ্ণও পৃথিবী জয় করিতে পারেন ॥১০॥

মেঘের ন্যায় গর্জ্জনকারী এবং পতঙ্গসমূহের ন্যায় দ্রুতবেগশালী বাণসমূহ নিক্ষেপ করিতে থাকিয়া যে লোক সমস্ত বীরগণের মধ্যে একমাত্র শ্রেষ্ঠ বীর বলিয়া গণ্য হইয়া থাকে, সেই অর্জ্জুনের সম্মুখে কোন্ মানুষ অবস্থান করিতে পারে? ॥১১॥

অর্জ্জুন গাণ্ডীব ধারণ ও একমাত্র রথে আরোহণ করিয়া উত্তর দিক্ ও উত্তর কুরুদেশ জয় করিয়াছিল, তাহাদের ধন আহরণ করিয়াছিল এবং দ্রবিড়গণকে আপন সৈন্যের অনুগামী করিয়াছিল ॥১২॥

এবং যে অর্জ্জুন খাণ্ডবদাহের সময়ে গাণ্ডীব ধারণ করিয়া ইন্দ্রপ্রভৃতি দেবগণকে পরাভূত করিয়াছিল এবং পাণ্ডবগণের যশ ও মান বর্দ্ধন করতঃ অগ্নিদেবকে খাণ্ডববন উপহার দিয়াছিল ॥১৩॥

তা'র পর, গদাযোদ্ধাদিগের মধ্যে ভীমের তুল্য কেহ নাই, আর তাহার

(১৩)...উপাহরৎ পাণ্ডবঃ—বা রা।

সুশিক্ষিতঃ কৃতবৈরস্তরস্বী দহেৎ ক্ষুদ্রাংস্তরসা ধার্ত্তরাষ্ট্রান্।
সদা হ্যমর্ষী বলবান্ ন শক্যো যুদ্ধে জেতুং বাসবেনাপি সাক্ষাৎ ॥১৫॥
সুতেজসৌ বলিনৌ শীঘ্রহস্তৌ সুশিক্ষিতৌ ভ্রাতরৌ ফাল্গুনেন।
শ্যেনৌ যথা পক্ষিপুগান্ রুজন্তৌ মাদ্রীপুত্রৌ শেষয়েতাং ন শত্রূন্ ॥১৬॥
এতদ্বলং পূর্ণমস্মাকমেবং যৎ সত্যং তান্ প্রাপ্য নাস্তীতি মন্যে।
তেষাং মধ্যে বর্ত্তমানস্তরস্বী ধৃষ্টদ্যুম্নঃ পাণ্ডবানামিহৈকঃ ॥১৭॥
সহামাত্যঃ সোমকানাং প্রবর্হঃ সন্ত্যক্তাত্মা পাণ্ডবার্থে শ্রুতো মে।
অজাতশত্রুং প্রসহেত কোঽন্যো যেষাং স স্যাদগ্রণীর্বৃষ্ণিসিংহঃ ॥১৮॥

ভারতকৌমুদী

স্থিতি। তরস্বী বলবান্। তরসা বলেন। অমর্ষী ক্রোধী ॥১৫॥
স্থিতি। ফাল্গুনেন অর্জ্জুনেন। পক্ষিপুগান্ পক্ষিসমূহান্ ॥১৬॥
এতদিতি। তান্ পাণ্ডবান্। নাস্তি ধ্বস্তমেবেত্যর্থঃ। তরস্বী বলবান্ ॥১৭॥
সহেতি। প্রবর্হঃ শ্রেষ্ঠঃ, সন্ত্যক্তাত্মা ত্যাগোদ্যতদেহঃ। বৃষ্ণিসিংহঃ কৃষ্ণঃ ॥১৮॥

ভারতভাবদীপঃ

জাতবেদসে উপাহরৎ খাণ্ডবমিতি বিপরিণামেনানুষঙ্গঃ ॥১৩—১৬॥ এতৎ পরিদৃশ্যমানং বলং ভীষ্মদ্রোণাদীনাং সামর্থ্যং তদপি সত্যং তথাপি তান্ পাণ্ডবান্ প্রাপ্য নাস্তীতি মন্যে

সমান হস্ত্যারোহীও কেহ নাই এবং লোকে বলে যে, ভীমসেন রথযুদ্ধেও অর্জ্জুন অপেক্ষা ন্যূন নহেন, আর বাহুবলে ত তিনি দশ সহস্র হস্তীর সমান ॥১৪॥

অস্ত্রে সুশিক্ষিত ও বলবান্ সেই ভীমসেনের সঙ্গে নানাভাবে শত্রুতা করা হইয়াছে; সুতরাং ভীমসেন আপন বাহুবলেই ক্ষুদ্র ধার্ত্তরাষ্ট্রগণকে দগ্ধ করিয়া ফেলিবে। কারণ, সাক্ষাৎ ইন্দ্রও নিত্যক্রোধী ও বলবান্ ভীমসেনকে যুদ্ধে জয় করিতে সমর্থ হন না ॥১৫॥

তা'র পর, অত্যন্ত তেজীয়ান্, বলবান্, লঘুহস্ত এবং অর্জ্জুনকর্ত্তৃক অস্ত্রে সুশিক্ষিত নকুল ও সহদেব দুই ভ্রাতা, পক্ষিসমূহনাশকারী শ্যেনপক্ষিদ্বয়ের ন্যায় শত্রুগণের একটীকেও অবশিষ্ট রাখিবে না ॥১৬॥

আমাদের এই সৈন্য এইভাবে পূর্ণ হইয়াছে সত্য বটে; কিন্তু ইহারা পাণ্ডবগণের নিকটে উপস্থিত হইয়া আর থাকিবে না বলিয়াই আমি মনে করি। কারণ, সেই পাণ্ডবদের মধ্যে আবার অদ্বিতীয় বীর ও বলবান্ ধৃষ্টদ্যুম্ন রহিয়াছেন ॥১৭॥

তা'র পর আমি শুনিয়াছি যে, সোমকবংশশ্রেষ্ঠ কৃষ্ণ মন্ত্রিবর্গের সহিতই

(১৫)···সদাঽত্যমর্ষী ন বলাৎ স শক্যঃ—বা ব রা নি। (১৬)···মাদ্রীসুতৌ—পি।

সহোষিতশ্চরিতার্থো বয়স্থো মাৎস্যেয়ানামধিপো বৈ বিরাটঃ।
স বৈ সপুত্রঃ পাণ্ডবার্থে চ শশ্বদ্‌যুধিষ্ঠিরে ভক্ত ইতি শ্রুতং মে ॥১৯॥
অবরুদ্ধা বলিনঃ কেকয়েভ্যো মহেষ্বাসা ভ্রাতরঃ পঞ্চ সন্তি।
কেকয়েভ্যো রাজ্যমাকাঙ্ক্ষমাণা যুদ্ধার্থিনশ্চানুবর্ত্তন্তি পার্থান্ ॥২০॥
সর্ব্বাংশ্চ বীরান্ পৃথিবীপতীনাং সমাগতান্ পাণ্ডবার্থে নিবিষ্টান্।
শূরানহং ভক্তিমতঃ শৃণোমি প্রীত্যা যুক্তান্ সংশ্রিতান্ ধর্ম্মরাজম্ ॥২১॥

ভারতকৌমুদী

সহেতি। চরিতার্থঃ কন্যাদানেন, বয়স্থো যুবেব। শশ্বৎ সর্ব্বদা ॥১৯॥

অবেতি। অবরুদ্ধা রাজ্যাদ্বহিঃ। রাজ্যমাকাঙ্ক্ষমাণাঃ পার্থানামানুকুল্যেন ॥২০॥

সর্ব্বানিতি। পৃথিবীপতীনাং মধ্যে সর্ব্বান্ বীরান্। ভক্তিমতো যুধিষ্ঠিরানুরক্তান্ ॥২১॥

ভারতভাবদীপঃ

তুচ্ছমিত্যর্থঃ ॥১৭॥ প্রবর্হঃ শ্রেষ্ঠঃ, সন্ত্যক্তাত্মা ত্যক্তদেহঃ ॥১৮॥ সহোষিতো বর্ষমাত্রং চরিতার্থঃ, গোগ্রহে রক্ষিতঃ, মাৎস্যেয়ানাং মৎস্যদেশজানাম্ ॥১৯॥ কেকয়েভ্যো দেশেভ্যঃ। অবরুদ্ধাঃ বহির্নিঃসারিতাঃ পঞ্চ ভ্রাতরঃ কেকয়ানাম্। ততঃ কেকয়েভ্যঃ রাজ্যং প্রাপ্তুমিচ্ছন্তঃ

---

পাণ্ডবগণের জন্য দেহত্যাগে উদ্যত রহিয়াছেন; সুতরাং সেই বৃষ্ণিসিংহ যুদ্ধে যাহাদের অগ্রবর্ত্তী, সেই যুধিষ্ঠিরপ্রভৃতিকে অন্য কোন্ ব্যক্তি যুদ্ধে সহ্য করিতে সমর্থ হইবে? ॥১৮॥

ইহাও আমি শুনিয়াছি যে, যিনি অজ্ঞাতবাসের সময়ে পাণ্ডবগণের সহিত একত্র বাস করিয়াছেন, অভিমন্যুর হস্তে উত্তরাকে দান করিয়া কৃতকার্য্য হইয়াছেন এবং বৃদ্ধ হইয়াও যুবার ন্যায় রহিয়াছেন, সেই মৎস্যরাজ বিরাটও পুত্রগণের সহিত পাণ্ডবগণের জন্য আত্মনিয়োগ করিয়াছেন এবং সর্ব্বদাই যুধিষ্ঠিরের প্রতি অনুরক্ত রহিয়াছেন ॥১৯॥

কেকয়দেশীয়েরা, বলবান্ ও মহাধনুর্দ্ধর (কেকয়রাজপুত্র) পঞ্চ ভ্রাতাকে কেকয়দেশ হইতে বাহিরে নিয়া অবরুদ্ধ করিয়া রাখিয়াছিল; তাঁহারা তথা হইতে চলিয়া আসিয়া সেই কেকয়দেশীয়গণের নিকট হইতে রাজ্য উদ্ধার করিবার ইচ্ছা করিয়া যুদ্ধার্থী হইয়া পাণ্ডবগণের অনুসরণ করিতেছেন ॥২০॥

আমি শুনিতে পাই যে, রাজাদের মধ্যে সকল বীরেরাই আসিয়া পাণ্ডবদের জন্য শিবিরে সন্নিবিষ্ট হইয়াছেন এবং সেই বীরেরা যুধিষ্ঠিরের প্রতি অনুরক্ত, প্রীতিযুক্ত ও তাঁহার আশ্রিত হইয়াছেন ॥২১॥

---

(১৯)…অধিপো বা বিরাটঃ—পি। (২০) অবরুদ্ধা রথিনঃ… অনুব্রজন্তি—বা ব ব্রা নি।

গির্য্যাশ্রয়া দুর্গনিবাসিনশ্চ যোধাঃ পৃথিব্যাং কুলজাশ্চ বৃদ্ধাঃ।
ম্লেচ্ছাশ্চ নানায়ুধবীর্য্যবন্তঃ সমাগতাঃ পাণ্ডবার্থে নিবিষ্টাঃ ॥২২॥
পাণ্ড্যশ্চ রাজা সমিতীন্দ্রকল্পো যোধপ্রবীরৈর্বহুভিঃ সমেতঃ।
সমাগতঃ পাণ্ডবার্থে মহাত্মা লোকপ্রবীরোঽপ্রতিবার্য্যতেজাঃ ॥২৩॥
অস্ত্রং দ্রোণাদর্জ্জুনাদ্বাসুদেবাৎ কৃপাদ্ভীষ্মাদ্ যেন ধৃতং শৃণোমি।
যং তং কার্ষ্ণিপ্রতিমমাহুরেকং স সাত্যকিঃ পাণ্ডবার্থে নিবিষ্টঃ ॥২৪॥
উপাশ্রিতাশ্চেদিকরূষকাশ্চ সর্ব্বোদ্‌যোগৈর্ভূমিপালাঃ সমেতাঃ।
তেষাং মধ্যে সূর্য্যমিবাতপন্তং শ্রিয়া বৃতং চৈদিপতিং জ্বলন্তম্ ॥২৫॥

---

ভারতকৌমুদী

গিরীতি। কুলজাঃ ক্ষত্রিয়বংশজাঃ। নিবিষ্টাঃ শিবিরেষু ॥২২॥

পাণ্ড্য ইতি। সমিতি যুদ্ধে, "সমিত্যাজিসমিদ্‌যুধঃ" ইত্যমরঃ ॥২৩॥

অস্ত্রমিতি। ধৃতং শিক্ষিতম্। কার্ষ্ণিপ্রতিমং প্রদ্যুম্নসমানম্ ॥২৪॥

উপেতি। চেদিকরূষকাঃ চেদিদেশীয়াঃ করূষকদেশীয়াশ্চ ভূমিপালাঃ, সমেতা মিলিতাঃ সন্তঃ, সর্ব্বোদ্‌যোগৈঃ, উপাশ্রিতা রাজসূয়কালে যুধিষ্ঠিরমাশ্রিতবন্তঃ। তেষাং মধ্যে সূর্য্যমিব আতপন্তম্, শ্রিয়া বৃতম্, জ্বলন্তং চেদিপতিং শিশুপালম্, অনন্তনীয়ং বাক্যমাত্রেণ স্বনিন্দাতঃ

ভারতভাবদীপঃ

পূর্ব্বম্ অস্মদীয়া অপি সম্প্রতি পাণ্ডবান্ অনুবসন্তি অনুসরন্তি। তেন স্বপক্ষহানিঃ পরপক্ষপুষ্টিশ্চ দর্শিতা ॥২০—২২॥ সমিতি সংগ্রামে। "সমিত্যাজিসমিদ্‌যুধঃ" ইতি কোষঃ। অপ্রতিবীর্য্যতেজাঃ অতুল্যতেজাঃ ॥২৩॥ কার্ষ্ণিঃ প্রদ্যুম্নস্তত্তুল্যাম্ ॥২৪॥ চেদিপতিং শিশুপালম্,

---

পর্ব্বতবাসী ও দুর্গবাসী যোদ্ধারা, পৃথিবীর ক্ষত্রিয়বংশজাত বৃদ্ধেরা এবং নানাবিধ অস্ত্রধারী ও পরাক্রমশালী ম্লেচ্ছেরা আসিয়া পাণ্ডবগণের জন্য তাহাদের শিবিরে সন্নিবিষ্ট হইয়াছেন ॥২২॥

অনিবার্য্যপরাক্রমশালী, যুদ্ধে ইন্দ্রের তুল্য এবং জগতের মধ্যেও প্রধান বীর মহাত্মা পাণ্ড্যরাজা বহুতর প্রধান যোদ্ধার সহিত পাণ্ডবগণের জন্য আগমন করিয়াছেন ॥২৩॥

যিনি—দ্রোণ, অর্জ্জুন, কৃষ্ণ, কৃপ ও ভীষ্মের নিকট হইতে অস্ত্রশিক্ষা করিয়াছেন বলিয়া শুনিতে পাই এবং লোকে যাঁহাকে প্রদ্যুম্নের তুল্য অদ্বিতীয় বীর বলিয়া থাকে, সেই সাত্যকিও আসিয়া পাণ্ডবগণের জন্য তাহাদের শিবিরে সন্নিবিষ্ট হইয়াছেন ॥২৪॥

---

(২২)…পৃথিব্যাং কুর্সজাতিভক্তাঃ—বা ব রা নি। (২২) ‥রাজাঽমিত ইন্দ্রকল্পো যুধিপ্রবীরৈঃ—পি,…অপ্রতিবীর্য্যতেজাঃ—বা ব রা নি। (২৪) অপাশ্রিতাঃ…ভূমিপালৈঃ—পি।

অনস্তনীয়ং যুধি মন্যমানো জ্যাং কর্ষতাং শ্রেষ্ঠতমং পৃথিব্যাম্ ।
সর্ব্বোৎসাহং ক্ষত্রিয়াণাং নিহত্য প্রসহ্য কৃষ্ণস্তরসা সংমমর্দ্দ ॥২৬॥
(যুগ্মকম্)

যশোমানৌ বর্দ্ধয়ন্ পাণ্ডবানাং পুরাহভিনচ্ছিশুপালং সমীক্ষ্য ।
যস্য সর্ব্বে বর্দ্ধয়ন্তি স্ম মানং করূষরাজপ্রমুখা নরেন্দ্রাঃ ॥২৭॥
তমসহ্যং কেশবং তত্র মত্বা সুগ্রীবযুক্তেন রথেন কৃষ্ণম্ ।
সংপ্রাদ্রবংশ্চেদিপতিং বিহায় সিংহং দৃষ্ট্বা ক্ষুদ্রমৃগা ইবান্যে ॥২৮॥

ভারতকৌমুদী

অবারণীয়ং মন্যমানঃ কৃষ্ণঃ, ক্ষত্রিয়াণাং সর্ব্বোৎসাহং নিহত্য, প্রসহ্য হঠাৎ, তরসা বলেন, পৃথিব্যাং যুধি, জ্যাং ধনুর্গুণং কর্ষতাং ধনুর্দ্ধরাণামিত্যর্থঃ শ্রেষ্ঠতমং তং শিশুপালম্, সংমমর্দ্দ বিনাশয়ামাস ॥২৫—২৬॥

যশ ইতি। অভিনৎ অচ্ছিনৎ কৃষ্ণ ইত্যনুবৃত্তিঃ। যস্য শিশুপালস্য ॥২৭॥

তমিতি। সুগ্রীবো নামাশ্বস্তেন যুক্তেন। সংপ্রাদ্রবন্ পলায়ন্ত ॥২৮॥

ভারতভাবদীপঃ

কৃষ্ণো মমর্দ্দেত্যুত্তরেণান্বয়ঃ ॥২৫॥ জ্যাং ধনুর্গুণম্, কর্ষতাং ধনুর্ভৃতাম্ ॥২৬॥ যস্য মানং বর্দ্ধয়ন্তি তং শিশুপালম্ অভিনদিতি সম্বন্ধঃ ॥২৭॥ চেদিপতিং বিহায় অন্যে তং কৃষ্ণং কে প্রাদ্রবন্ ন কেহপি কিন্তু স এব তেন সহ স্পর্দ্ধাং চকারেত্যর্থঃ ॥২৮॥ আশংসমানো জয়মিতি

---

চেদিদেশীয় ও করূষকদেশীয় রাজারা মিলিত হইয়া সর্ব্বপ্রকার উদ্যমে রাজসূয়যজ্ঞে আসিয়াছিলেন; তাঁহাদের মধ্যে চেদিরাজ শিশুপাল সূর্য্যের ন্যায় তেজস্বী, কান্তিসম্পন্ন ও উজ্জ্বলবেশধারী ছিলেন; তিনি কৃষ্ণের নিন্দা করিতে থাকিলে, তাঁহাকে বারণ করা যাইবে না ভাবিয়া কৃষ্ণ ক্ষত্রিয়গণের সমস্ত উৎসাহ বিনষ্ট করিয়া আপন বাহুবলে হঠাৎ পৃথিবীর মধ্যে শ্রেষ্ঠ ধনুর্দ্ধর সেই শিশুপালকে বধ করিয়াছিলেন ॥২৫—২৬॥

করূষরাজপ্রভৃতি রাজারা সকলে যাঁহার সম্মান করিতেন, সেই শিশুপালের প্রতি দৃষ্টিপাত করিয়া পাণ্ডবগণের যশ ও গৌরব বৃদ্ধি করিতে থাকিয়া কৃষ্ণ পূর্ব্বেই সেই শিশুপালের শিরশ্ছেদ করিয়াছিলেন ॥২৭॥

তখন সিংহকে দেখিয়া ক্ষুদ্র মৃগসমূহের ন্যায় অন্যান্য রাজারা সুগ্রীবনামক-ঘোটকযুক্ত-রথারোহী কেশব কৃষ্ণকে অসহ্য মনে করিয়া সেই অবস্থায়ই শিশুপালকে ছাড়িয়া পলায়ন করিয়াছিলেন ॥২৮॥

---

(২৬)…ক্ষত্রিয়াণাং নিশম্য—পি। (২৭)…বর্দ্ধয়ন্ যাদবানাম্—পি।

যস্তং প্রতীপস্তরসা প্রত্যুদীয়াদাশংসমানো দ্বৈরথে বাসুদেবম্।
সোঽশেত কৃষ্ণেন হতঃ পরাসুর্বাতেনেবোন্মথিতঃ কর্ণিকারঃ ॥২৯॥
পরাক্রমং মে যদবেদয়স্ত তেষামর্থে সঞ্জয় ! কেশবস্য।
অনুস্মরংস্তস্য কর্ম্মাণি জিষ্ণোর্গাবল্গনে ! নাধিগচ্ছামি শান্তিম্ ॥৩০॥
ন জাতু তান্ শত্রুরন্যঃ সহেত যেষাং স স্যাদগ্রণীর্বৃষ্ণিসিংহঃ।
প্রবেপতে মে হৃদয়ং ভয়েন শ্রুত্বা কৃষ্ণাবেকরথে সমেতৌ।
ন চেদ্‌গচ্ছেৎ সঙ্গরং মন্দবুদ্ধিস্তাভ্যাং লভেচ্ছর্ম্ম তদা সুতো মে ॥৩১॥
নো চেৎ কুরূন্ সঞ্জয় ! নির্দহেতামিন্দ্রোপেন্দ্রৌ দৈত্যসেনাং যথৈব।
মতো হি মে শক্রসমো ধনঞ্জয়ঃ সনাতনো বৃষ্ণিবীরশ্চ বিষ্ণুঃ ॥৩২॥

ভারতকৌমুদী

য ইতি। যঃ শিশুপালঃ, প্রতীপঃ প্রতিকূলঃ, আশংসমানো জয়মাকাঙ্ক্ষংশ্চ সন্, তরসা বলেন দ্বৈরথে যুদ্ধে, তং বাসুদেবম্, প্রত্যুদীয়াৎ প্রতিগচ্ছেৎ, স শিশুপালঃ, কৃষ্ণেনৈব হতঃ, পরাসুর্ম্মৃতঃ সন্, বাতেন বাত্যয়া, উন্মথিত উন্মূলিতঃ, কর্ণিকারো বৃক্ষ ইব, অশেত ॥২৯॥

পরেতি। অবেদয়ন্ত চারাঃ। জিষ্ণোর্জয়শীলস্য কৃষ্ণস্য। গবল্গনস্যাপত্যমিতি গাবল্গনিঃ সঞ্জয় এব, তৎসম্বোধনম্। নাধিগচ্ছামি ন লভে ॥৩০॥

নেতি। জাতু কদাচিৎ, তান্ পাণ্ডবান্। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ সঙ্গরং যুদ্ধম্, তাভ্যাং কৃষ্ণার্জ্জুনাভ্যাং সহ, শর্ম্ম সুখম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩১॥

---

কিন্তু যিনি কৃষ্ণের প্রতিকূল হইয়া জয়ের আশা করিয়া আপন বাহুবলে দ্বৈরথযুদ্ধে কৃষ্ণের প্রতি ধাবিত হইতে পারিতেন, সেই শিশুপালই কৃষ্ণকর্ত্তৃক নিহত ও প্রাণহীন হইয়া, বাত্যোন্মূলিত কর্ণিকারবৃক্ষের ন্যায় পূর্ব্বেই শয়ন করিয়া রহিয়াছিলেন ॥২৯॥

গবল্গননন্দন সঞ্জয় ! গুপ্তচরেরা আমার নিকট পাণ্ডবদের নিমিত্ত কৃষ্ণের যেরূপ পরাক্রমের কথা জানাইয়াছে, তাহাতে আমি কৃষ্ণের সেই পরাক্রমের কার্য্যগুলি স্মরণ করিয়া শান্তিই পাইতেছি না ॥৩০॥

সেই বৃষ্ণিবংশশ্রেষ্ঠ কৃষ্ণ যাহাদের অগ্রবর্ত্তী হইবেন, তাহাদিগকে কখনও অন্য কোন শত্রু সহ্য করিতে পারিবে না; সুতরাং কৃষ্ণ ও অর্জ্জুন সম্মিলিত হইয়া একরথে আসিবেন শুনিয়া ভয়ে আমার হৃদয় কম্পিত হইতেছে; অতএব সঞ্জয় ! আমার মন্দবুদ্ধি পুত্র দুর্য্যোধন যদি সেই কৃষ্ণ ও অর্জ্জুনের সহিত যুদ্ধে গমন না করে, তাহা হইলেই সে মঙ্গল লাভ করিবে ॥৩১॥

---

(২৯) যস্তং প্রতীপম্—পি। (৩০)...কর্ম্মাণি বিষ্ণোঃ—বা ব রা নি। (৩২)...ইন্দ্রাবিষ্ণূ,—বা ব রা নি।

ধর্ম্মারামো হ্রীনিষেবস্তরস্বী কুন্তীপুত্রঃ পাণ্ডবোঽজাতশত্রুঃ।
দুর্য্যোধনেন নিকৃতো মনস্বী নো চেৎ ক্রুদ্ধঃ প্রদহেদ্ধার্ত্তরাষ্ট্রান্ ॥৩৩॥
নাহং তথা হ্যর্জ্জুনাদ্বাসুদেবাদ্ভীমাদ্বাহং যময়োর্বা বিভেমি।
যথা রাজ্ঞঃ ক্রোধদীপ্তস্য সূত! মন্যোরহং ভীততরঃ সদৈব ॥৩৪॥
মহাতপা ব্রহ্মচর্য্যেণ যুক্তঃ সঙ্কল্পোঽয়ং মানসস্তস্য সিধ্যেৎ।
তস্য ক্রোধং সঞ্জয়াহং সমীক্ষ্য স্থানে জানন্ ভৃশমস্ম্যদ্য ভীতঃ ॥৩৫॥
স গচ্ছ শীঘ্রং প্রহিতো রথেন পাঞ্চালরাজস্য চমূনিবেশম্।
অজাতশত্রুং কুশলং স্ম পৃচ্ছেঃ পুনঃ পুনঃ প্রীতিযুক্তং বদেস্ত্বম্ ॥৩৬॥

ভারতকৌমুদী

নো ইতি। উপেন্দ্রো বিষ্ণুঃ। হি যস্মাৎ। বিষ্ণুর্বিষ্ণুতুল্যঃ ॥৩২॥
ধর্ম্মেতি। ধর্ম্মারামো ধর্ম্মনিরতঃ, হ্রীনিষেবো লজ্জাশীলঃ। নিকৃতঃ শাঠ্যেন জিতঃ ॥৩৩॥
নেতি। যময়োর্নকুলসহদেবয়োঃ। রাজ্ঞো যুধিষ্ঠিরস্য। মন্যোঃ ক্রোধাৎ ॥৩৪॥
ভয়ে হেতুমাহ—মহেতি। স্থানে যুক্তং ক্রোধম্। জানন্ তপস্বিনঃ প্রভাবম্ ॥৩৫॥

ভারতভাবদীপঃ

শেষঃ। অশেত শয়নং কৃতবান্ শিশুপালঃ ॥২৯॥ যৎ যতঃ অবেদয়ন্ত জ্ঞাপিতবন্তঃ চারা ইতি শেষঃ ॥৩০॥ কৃষ্ণৌ বাসুদেবার্জ্জুনৌ ॥৩১॥ সঙ্গরং চেন্ন গচ্ছেত্তদা শর্ম্ম লভেৎ নো চেৎ অন্যথা ইন্দ্রো বিষ্ণুশ্চ অর্জ্জুনবাসুদেবৌ নির্দহেতামিত্যন্বয়ঃ ॥৩২॥ শক্রপুত্রত্বাৎ শক্রসমঃ, ধর্ম্মপুত্রত্বাৎ ধর্ম্মারামঃ ॥৩৩॥ নিকৃতো বঞ্চিতঃ, মনস্বী জিতমনাঃ ॥৩৪॥ মন্যোঃ ক্রোধাৎ ॥৩৫॥

না হইলে, ইন্দ্র ও উপেন্দ্র (বিষ্ণু) যেমন দৈত্যসৈন্য দগ্ধ করিয়াছিলেন, কৃষ্ণ এবং অর্জ্জুনও সেইরূপই কৌরবগণকে দগ্ধ করিয়া ফেলিবেন। কারণ, আমি অর্জ্জুনকে ইন্দ্রের তুল্য এবং কৃষ্ণকে সনাতন বিষ্ণুর সমান বলিয়া মনে করি ॥৩২॥

তা'র পর যুধিষ্ঠির—ধর্ম্মনিরত, লজ্জাশীল, বলবান্ ও উদারচেতা; কিন্তু তাঁহাকে দুর্য্যোধন ছলপূর্ব্বক দ্যূতক্রীড়ায় জয় করিয়াছে; সুতরাং তিনি ক্রুদ্ধ হইয়া ধার্ত্তরাষ্ট্রগণকে দগ্ধ করিয়া না ফেলেন ॥৩৩॥

সঞ্জয়! ক্রোধজ্বলিত যুধিষ্ঠিরের ক্রোধ হইতে আমি যেমন সর্ব্বদাই অত্যন্ত ভীত আছি, তেমন কৃষ্ণ, ভীম, অর্জ্জুন, নকুল ও সহদেব হইতে ভীত নহি ॥৩৪॥

কারণ, যুধিষ্ঠির মহাতপা ও ব্রহ্মচর্য্যশালী; সুতারাং তাঁহার এ কৌরবদাহের সঙ্কল্প সিদ্ধ হইতে পারে; সুতরাং সঞ্জয়! আমি সেই যুধিষ্ঠিরের ন্যায়সঙ্গত ক্রোধের বিষয় পর্য্যালোচনা করিয়া এবং তপস্বীর প্রভাব জানিয়া এখন অত্যন্ত ভীত হইয়া পড়িয়াছি ॥৩৫॥

(৩৬)···চমূনিবেশনম্—বা রা নি।

জনার্দ্দনঞ্চাপি সমেত্য তাত! মহামাত্রং বীর্য্যবতামুদারম্।
অনাময়ং মদ্বচনেন পৃচ্ছের্ধৃতরাষ্ট্রঃ পাণ্ডবৈঃ শান্তিমীপ্সুঃ ॥৩৭॥
ন তস্য কিঞ্চিদ্বচনং ন কুর্য্যাৎ কুন্তীপুত্রো বাসুদেবস্য সূত!।
প্রিয়শ্চৈষামাত্মসমশ্চ কৃষ্ণো বিদ্বাংশ্চৈষাং কর্ম্মণি নিত্যযুক্তঃ ॥৩৮॥
সমানীতান্ পাণ্ডবান্ সৃঞ্জয়াংশ্চ জনার্দ্দনং যুযুধানং বিরাটম্।
অনাময়ং মদ্বচনেন পৃচ্ছেঃ সর্ব্বাংস্তথা দ্রৌপদেয়াংশ্চ পঞ্চ ॥৩৯॥
যদ্‌যত্তত্র প্রাপ্তকালং পরেভ্যস্ত্বং মন্যেথা ভারতানাং হিতঞ্চ।
তদ্ভাষেথাঃ সঞ্জয়! রাজমধ্যে ন মূর্চ্ছয়েদ্‌যন্ন চ যুদ্ধহেতুঃ ॥৪০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি সঞ্জয়যানে ধৃতরাষ্ট্রসন্দেশে দ্বাবিংশোঽধ্যায়ঃ ॥০॥

---

ভারতকৌমুদী

স ইতি। পাঞ্চালরাজস্য চমূনিবেশং শিবিরম্, শ্বশুরত্বেন তস্যৈব প্রাধান্যাৎ ॥৩৬॥

জনেতি। মহামাত্রং পাণ্ডবানাং প্রধানমন্ত্রিণম্, উদারং মহাত্মম্ ॥৩৭॥

নেতি। কুন্তীপুত্রো যুধিষ্ঠিরঃ। নিত্যযুক্তঃ সর্ব্বদা নিরতঃ ॥৩৮॥

সমিতি। সমানীতান্ পাঞ্চালরাজেন আহূয় স্বশিবিরে উপস্থাপিতান্। সৃঞ্জয়ান্ তদ্বংশীয়ান্, যুযুধানং সাত্যকিম্। দ্রৌপদেয়ান্ দ্রৌপদীপুত্রান্ ॥৩৯॥

---

অতএব সঞ্জয়! তুমি রথে আরোহণ করিয়া সত্বর দ্রুপদরাজার শিবিরে যাও এবং যাইয়া যুধিষ্ঠিরের নিকট তাহাদের মঙ্গল জিজ্ঞাসা কর। আর সেখানে তুমি সর্ব্বদাই প্রীতিযুক্ত কথা বলিও ॥৩৬॥

আর বৎস! সঞ্জয়! পাণ্ডবগণের প্রধানমন্ত্রী এবং বলবান্‌দিগের মধ্যে শ্রেষ্ঠ কৃষ্ণের নিকটেও যাইয়া আমার আদেশ অনুসারে তাঁহার আরোগ্যের বিষয় জিজ্ঞাসা করিও এবং পরে বলিও যে, ধৃতরাষ্ট্র পাণ্ডবগণের সহিত শান্তিই ইচ্ছা করেন ॥৩৭॥

সঞ্জয়! যুধিষ্ঠির কৃষ্ণের কোন কথা রাখিবেন না, এমন হইতেই পারে না। কারণ, কৃষ্ণ পাণ্ডবগণের প্রাণতুল্য প্রিয়, বুদ্ধিমান্ এবং উহাদের কার্য্যেই সর্ব্বদা ব্যাপৃত আছেন ॥৩৮॥

(সঞ্জয়! তুমি দ্রুপদরাজার শিবিরে উপস্থিত হইলে,) তিনি পাণ্ডবগণ, সৃঞ্জয়গণ, কৃষ্ণ, সাত্যকি ও বিরাটরাজাকে সেস্থানে আনয়ন করিবেন; তখন তুমি আমার আদেশক্রমে সকলের নিকটে এবং দ্রৌপদীর পঞ্চ পুত্রের নিকটে অনাময়প্রশ্ন করিবে ॥৩৯॥

পরে তুমি সেখানে বিপক্ষবর্গের নিকটে যে যে কথা বলা উচিত এবং ভরত-

## ত্রয়োবিংশোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

রাজ্ঞস্তু বচনং শ্রুত্বা ধৃতরাষ্ট্রস্য সঞ্জয়ঃ।
উপপ্লব্যং যযৌ দ্রষ্টুং পাণ্ডবানমিতৌজসঃ ॥১॥
স তু রাজানমাসাদ্য কুন্তীপুত্রং যুধিষ্ঠিরম্।
অভিবাদ্য ততঃ পূর্ব্বং সূতপুত্রোঽভ্যভাষত ॥২॥

---

ভারতকৌমুদী

যদিতি। পরেভ্যঃ প্রাপ্তকালং বক্তুমুচিতম্। যদ্বচনং কর্ত্তৃ ন মূর্চ্ছয়েৎ পাণ্ডবাদীনাং ক্রোধং ন বর্দ্ধয়েৎ, যুদ্ধহেতুশ্চ ন স্যাৎ, তদ্ভাষেথাঃ ॥৪০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি সঞ্জয়যানে দ্বাবিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

রাজ্ঞ ইতি। উপপ্লব্যং নাম বিরাটস্যৈব নগরান্তরম্, যত্র তদানীং পাণ্ডবা আসন্ ॥১॥

স ইতি। ততো যানানন্তরম্। পূর্ব্বমভিবাদ্যেতি সম্বন্ধঃ ॥২॥

ভারতভাবদীপঃ

স্থানে জানন্ যুক্তং পশ্যন্ ॥৩৬॥ মহামাত্রং মহাভাগম্ ॥৩৭॥ শান্তিমীপ্সন্ ব্রবীতি বদেত্যধ্যাহারঃ ॥৩৮॥ সমানীতান্ একত্রস্থিতান্ ॥৩৯॥ ন মূর্চ্ছয়েৎ বর্দ্ধয়েৎ ক্রোধমিতি শেষঃ ॥৪০॥

ইতি শ্রীমহাভারতে উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বাবিংশোঽধ্যায়ঃ ॥২২॥

---

বংশের হিতকর বলিয়া মনে করিবে, আর যে যে কথা তাহাদের ক্রোধবৃদ্ধি করিবে না, কিংবা যুদ্ধের কারণ হইবে না, সেই সেই কথাই রাজাদের মধ্যে বলিবে" ॥৪০॥

—:*:—

বৈশম্পায়ন বলিলেন—সঞ্জয়, রাজা ধৃতরাষ্ট্রের বাক্য শুনিয়া অমিততেজা পাণ্ডবগণের সহিত সাক্ষাৎ করিবার জন্য উপপ্লব্যনগরে চলিয়া গেলেন ॥১॥

তাহার পর সূতনন্দন সঞ্জয় কুন্তীপুত্র রাজা যুধিষ্ঠিরের নিকট উপস্থিত হইয়া প্রথমে তাঁহাকে অভিবাদন করিয়া পরে বলিতে লাগিলেন ॥২॥

(১)…উপপ্লাব্যম্—নি,…যযৌ প্রষ্টুম্—পি।

গাবল্গনিঃ সঞ্জয়ঃ সূতসূনুরজাতশত্রুমবদৎ প্রতীতঃ।
দিষ্ট্যা রাজংস্ত্বামরোগং প্রপশ্যে সহায়বন্তঞ্চ মহেন্দ্রকল্পম্ ॥৩॥
অনাময়ং পৃচ্ছতি ত্বাম্বিকেয়ো বৃদ্ধো রাজা ধৃতরাষ্ট্রো মনীষী।
কচ্চিদ্ভীমঃ কুশলী পাণ্ডবাগ্র্যো ধনঞ্জয়স্তৌ চ মাদ্রীতনূজৌ ॥৪॥
কচ্চিৎ কৃষ্ণা দ্রৌপদী রাজপুত্রী সত্যব্রতা বীরপত্নী সপুত্রা।
মনস্বিনী যত্র চ বাঞ্ছসি ত্বমিষ্টান্ কামান্ ভারত! স্বস্তিকামঃ ॥৫॥

যুধিষ্ঠির উবাচ।

গাবল্গনে! সঞ্জয়! স্বাগতং তে প্রীয়ামহে তে বয়ং দর্শনেন।
অনাময়ং প্রতিজানে তবাহং সহানুজৈঃ কুশলী চাস্মি বিদ্বন্! ॥৬॥

---

ভারতকৌমুদী

গাবেতি। গবল্গনস্যাপত্যং গাবল্গনিঃ। প্রতীতঃ সন্তুষ্টঃ। দিষ্ট্যা ভাগ্যেন ॥৩॥

অনেতি। ত্বা ত্বাম্, আম্বিকেয়ঃ অম্বিকায়াঃ পুত্রঃ। কচ্চিৎ প্রশ্নে ॥৪॥

কচ্চিদিতি। কৃষ্ণা কুশলিনীত্যনুবৃত্তিঃ। হে ভারত! ত্বং যত্র যেষু আত্মীয়েষু, স্বস্তিকামঃ মঙ্গলাভিলাষী, যাংশ্চ কামান্ অন্যেষাং কামনাবিষয়ান্ ত্বয়াপীষ্টান্ ধনাদীন্ বাঞ্ছসি, তেঽপি কুশলিনঃ কচ্চিদিত্যনুকর্ষঃ ॥৫॥

গাবেতি। অনাময়মারোগ্যম্, প্রতিজানে অঙ্গীকরোমি ॥৬॥

---

সূতজাতীয় গবল্গননন্দন সঞ্জয় সন্তুষ্টচিত্তে যুধিষ্ঠিরকে বলিলেন—"রাজা! ভাগ্যবশতঃ আপনাকে নীরোগ, সহায়শালী এবং ইন্দ্রের তুল্যই দেখিতেছি ॥৩॥

অম্বিকানন্দন, বৃদ্ধ ও জ্ঞানী রাজা ধৃতরাষ্ট্র আপনার আরোগ্যের বিষয় জিজ্ঞাসা করিয়াছেন এবং পাণ্ডবশ্রেষ্ঠ ভীম, অর্জ্জুন, নকুল ও সহদেব কুশলে আছেন ত? ॥৪॥

দ্রুপদরাজনন্দিনী, সত্যপরায়ণা, বীরপত্নী ও মনস্বিনী কৃষ্ণাদেবী তাঁহার পুত্রগণের সহিত কুশলে আছেন ত? আর ভরতনন্দন! আপনি যাহাদের মঙ্গল কামনা করেন এবং অন্য লোকের বাঞ্ছনীয়, আপনারও অভীষ্ট যে সকল বিষয়ের আপনি মঙ্গল ইচ্ছা করেন, সেই আত্মীয়বর্গের ও ধনপ্রভৃতির মঙ্গল ত?" ॥৫॥

যুধিষ্ঠির বলিলেন—"গবল্গননন্দন সঞ্জয়! তোমার শুভাগমন ত? তোমার দর্শনে আমরা প্রীতিলাভ করিলাম এবং তোমার নিকট আমি আমাদের আরোগ্য জানাইতেছি। আর, প্রাজ্ঞ! অনুজগণের সহিত আমি কুশলে আছি ॥৬॥

---

(৫)···সুপুত্রা—নি। (৬)···প্রীতাস্মাহং ত্বাভিনন্দামি সূত!—নি।

চিরাদিদং কুশলং ভারতস্য শ্রুত্বা রাজ্ঞঃ কুরুবৃদ্ধস্য সূত ! ।
মন্যে সাক্ষাদ্‌দৃষ্টমহং নরেন্দ্রং দৃষ্ট্বৈব ত্বাং সঞ্জয় ! প্রীতিযোগাৎ ॥৭॥
পিতামহো নঃ স্থবিরো মনস্বী মহাপ্রাজ্ঞঃ সর্ব্বধর্ম্মোপপন্নঃ ।
সকৌরব্যঃ কুশলী তাত ! ভীষ্মো যথাপূর্ব্বং বৃত্তিরস্ত্যস্য কচ্চিৎ ॥৮॥
কচ্চিদ্রাজা ধৃতরাষ্ট্রঃ সপুত্রো বৈচিত্রবীর্য্যঃ কুশলী মহাত্মা ।
মহারাজো বাহ্লিকঃ প্রাতিপেয়ঃ কচ্চিদ্বিদ্বান্ কুশলী সূতপুত্র ! ॥৯॥
স সোমদত্তঃ কুশলী তাত ! কচ্চিদ্‌ভূরিশ্রবাঃ সত্যসন্ধঃ শলশ্চ ।
দ্রোণঃ সপুত্রশ্চ কৃপশ্চ বিপ্রো মহেষ্বাসাঃ কচ্চিদেতেঽপ্যরোগাঃ ॥১০॥
সর্ব্বে কুরুভ্যঃ স্পৃহয়ন্তি সঞ্জয় ! ধনুর্দ্ধরা যে পৃথিব্যাং প্রধানাঃ ।
মহাপ্রাজ্ঞাঃ সর্ব্বশাস্ত্রাবদাতা ধনুর্ভৃতাং মুখ্যতমাঃ পৃথিব্যাম্ ॥১১॥

---

ভারতকৌমুদী

চিরাদিতি। ভারতস্য ভরতবংশীয়স্য, রাজ্ঞো ধৃতরাষ্ট্রস্য। নরেন্দ্রং ধৃতরাষ্ট্রম্ ॥৭॥
পিতেতি। নঃ অস্মাকম্। অস্য ভীষ্মস্য, বৃত্তিঃ অস্মাসু স্নেহঃ ॥৮॥
কচ্চিদিতি। বৈচিত্রবীর্য্যঃ বিচিত্রবীর্য্যপুত্রঃ। প্রাতিপেয়ঃ প্রতিপপুত্রঃ ॥৯॥
স ইতি। সত্যসন্ধঃ সত্যপ্রতিজ্ঞঃ, শলো নাম কশ্চিৎ ॥১০॥

ভারতভাবদীপঃ

রাজ্ঞ ইতি ॥১—২॥ প্রতীতো হৃষ্টঃ ॥৩—৪॥ যত্র আপ্তবর্গে ত্বং স্বস্তিকামঃ কল্যাণার্থী যাংশ্চ ইষ্টান্ কামান্ ভোগ্যান্ গজরথাদীন্ বাঞ্ছসি তে সর্ব্বে কুশলিনঃ কচ্চিদিত্যনুষঙ্গঃ ॥৫—৭॥

---

সূত! সঞ্জয়! দীর্ঘকালের পর ভরতবংশীয় কৌরববৃদ্ধ রাজা ধৃতরাষ্ট্রের এই মঙ্গলসংবাদ শুনিয়া এবং তোমাকে দেখিয়া প্রীতিবশতঃ মহারাজ ধৃতরাষ্ট্রকেই যেন প্রত্যক্ষ দেখিলাম বলিয়া মনে করিতেছি ॥৭॥

বৎস! আমাদের পিতামহ, স্থবির, উদারচেতা, মহাপ্রাজ্ঞ ও সর্ব্বধর্ম্মসম্পন্ন ভীষ্মদেব অন্যান্য কৌরবগণের সহিত কুশলে আছেন ত? আর আমাদের উপরে তাঁহার পূর্ব্বের ন্যায় স্নেহ আছে ত? ॥৮॥

সূতপুত্র! বিচিত্রবীর্য্যপুত্র মহাত্মা রাজা ধৃতরাষ্ট্র তাঁহার পুত্রগণের সহিত ভাল আছেন ত? এবং প্রতিপনন্দন জ্ঞানী মহারাজ বাহ্লিক কুশলে আছেন ত? ॥৯॥

বৎস! সেই সোমদত্ত, ভূরিশ্রবা, সত্যপ্রতিজ্ঞ শল এবং পুত্রের সহিত ব্রাহ্মণ দ্রোণ ও কৃপ ভাল আছেন ত? আর এই মহাধনুর্দ্ধরদিগের কোন রোগ নাই ত? ॥১০॥

---

(১১)…যে পৃথিব্যাং যুধানঃ—পি।

কচ্চিন্মানং তাত! লভন্ত এতে ধনুর্ভৃতঃ কচ্চিদেতেঽপ্যরোগাঃ।
যেষাং রাষ্ট্রে নিবসতি দর্শনীয়ো মহেষ্বাসঃ শীলবান্ দ্রোণপুত্রঃ ॥১২॥
(যুগ্মকম্)

বৈশ্যাপুত্রঃ কুশলী তাত! কচ্চিন্মহাপ্রাজ্ঞো রাজপুত্রো যুযুৎসুঃ।
কর্ণোঽমাত্যঃ কুশলী তাত! কচ্চিৎ সুযোধনো যস্য মন্দো বিধেয়ঃ ॥১৩॥
স্ত্রিয়ো বৃদ্ধা ভারতানাং জনন্যো মহানস্যো দাসভার্য্যাশ্চ সূত!।
বধ্বঃ পুত্রা ভাগিনেয়া ভগিন্যো দৌহিত্রা বা কশ্চিদপ্যব্যলীকাঃ ॥১৪॥

ভারতকৌমুদী

সর্ব্ব ইতি। স্পৃহয়ন্তি আত্মীয়তাং রক্ষন্তি। সর্ব্বৈঃ শাস্ত্রৈঃ শাস্ত্রজ্ঞানৈঃ অবদাতা নির্ম্মলবুদ্ধয়ঃ। এতে ধনুর্ভৃতাং মুখ্যতমাঃ। এতে কুরবঃ। যেষাং কুরূণাম্ ॥১১—১২॥

বৈশ্যেতি। বৈশ্যাপুত্রো ধৃতরাষ্ট্রস্য ঔরসঃ। মন্দো মূর্খঃ। যস্য কর্ণস্য, বিধেয়ো বচনে স্থিতঃ, "বিধেয়ো বিনয়গ্রাহী বচনে স্থিত আশ্রবঃ" ইত্যমরঃ ॥১৩॥

স্ত্রিয় ইতি। মহানসে পাকস্থানে অধিকারিণ্য ইতি মহানস্যঃ পাচিকাঃ। বধ্বঃ স্নুষাঃ। অব্যলীকাঃ পীড়াশূন্যাঃ, "পীড়ার্থেঽপি ব্যলীকং স্যাৎ" ইত্যমরঃ ॥১৪॥

ভারতভাবদীপঃ

বৃত্তিরস্মাসু স্নেহঃ ॥৮—১০॥ কুরুভ্যঃ স্পৃহয়ন্তি কচ্চিদিত্যনুষঙ্গঃ। কুরূণাং কল্যাণম্ অযুদ্ধেন বাঞ্ছন্তি কচ্চিদিতি ভাবঃ ॥১১॥ যেষাং রাষ্ট্রে নিবসতি তেষাং কুরূণাং মধ্যে ধনুর্ভৃতঃ কচ্চিন্মানং লভন্তে ॥১২—১৩॥ মহানস্যো মহানসে পরিচারিকাঃ, বধ্বঃ স্নুষাঃ,

সঞ্জয়! যাঁহারা পৃথিবীর মধ্যে প্রধান ধনুর্দ্ধর, তাঁহারা সকলে কৌরবদের সহিত আত্মীয়তা রক্ষা করিতেছেন ত? যাঁহারা মহাপ্রাজ্ঞ, সর্ব্বশাস্ত্রে জ্ঞান থাকায় নির্ম্মলবুদ্ধি ও পৃথিবীর মধ্যে প্রধান ধনুর্দ্ধর, তাঁহারা রাজা ধৃতরাষ্ট্রের নিকট সম্মান লাভ করিতেছেন ত? এবং সুদৃশ্যমূর্ত্তি, মহাধনুর্দ্ধর ও সচ্চরিত্র অশ্বত্থামা যাঁহাদের রাজ্যে বাস করিতেছেন, সেই ধনুর্দ্ধর কৌরবগণের কোন রোগ-পীড়া নাই ত? ॥১১—১২॥

বৎস! সঞ্জয়! বৈশ্যাপুত্র মহাপ্রাজ্ঞ ধৃতরাষ্ট্রনন্দন যুযুৎসু ভাল আছেন ত? এবং মূঢ় দুর্য্যোধন যাঁহার কথা অনুসারে চলিয়া থাকে, সেই মন্ত্রী কর্ণ কুশলে আছেন ত? ॥১৩॥

সূত! বৃদ্ধ স্ত্রীলোকগণ, ভরতবংশীয়দিগের জননীগণ, পাচিকাগণ, দাসীগণ, পুত্রবধূগণ, পুত্রগণ, ভাগিনেয়গণ, ভগিনীগণ ও দৌহিত্রগণ—ইঁহাদের কোন পীড়া নাই ত? ॥১৪॥

(১৩)…কর্ণো মানী—নি। (১৪)…মহাদাস্যো দাসভার্য্যাশ্চ—নি

কচ্চিদ্রাজা ব্রাহ্মণানাং যথাবৎ প্রবর্ত্ততে পূর্ব্ববত্তাত ! বৃত্তিম্ ।
কচ্চিদ্দায়ান্ মামকান্ ধার্ত্তরাষ্ট্রো দ্বিজাতীনাং সঞ্জয় ! নোপহন্তি ॥১৫॥
কচ্চিদ্রাজা ধৃতরাষ্ট্রঃ সপুত্র উপেক্ষতে ব্রাহ্মণাতিক্রমান্ বৈ ।
স্বর্গস্য কচ্চিন্ন তথা বর্ত্মভূতামুপেক্ষতে তেষু সদৈব বৃত্তিম্ ॥১৬॥
এতজ্জ্যোতিশ্চোত্তমং জীবলোকে শুক্লং প্রজানাং বিহিতং বিধাত্রা ।
তে চেদ্দোষং ন নিয়চ্ছন্তি মন্দাঃ কৃৎস্নো নাশো ভবিতা কৌরবাণাম্ ॥১৭॥
কচ্চিদ্রাজা ধৃতরাষ্ট্রঃ সপুত্রো বুভূষতে বৃত্তিমমাত্যবর্গে ।
কচ্চিন্ন ভেদেন জিজীবিষন্তি সুহৃদ্রূপা দুর্হৃদশ্চৈকমত্যাৎ ॥১৮॥

---

ভারতকৌমুদী

কচ্চিদিতি। বৃত্তিং জীবিকাং দাতুমিতি শেষঃ। দায়ান্ মাসাদৌ দেয়ত্বেন নির্দ্দিষ্টা বৃত্তীঃ, ধার্ত্তরাষ্ট্রো দুর্য্যোধনঃ, নোপহন্তি নোচ্ছিনত্তি ॥১৫॥

কচ্চিদিতি। বর্ত্মভূতাং কারণরূপামিত্যর্থঃ। তেষু ব্রাহ্মণেষু, বৃত্তিং দাতুম ॥১৬॥

ব্রাহ্মণেভ্যো বৃত্তিদানস্য মহিমানমাহ—এতদিতি। এতৎ ব্রাহ্মণেভ্যো বৃত্তিদানম্, উত্তমং জ্যোতিঃ স্বর্গপথপ্রকাশকদীপস্বরূপম্; জীবলোকে চ শুক্লং শুভ্রযশোজনকম্; কিঞ্চ প্রজানাং জনানাং সম্বন্ধে বিধাত্রৈব বিহিতম্। তে মন্দা দুর্য্যোধনাদয়ঃ কৌরবাশ্চেৎ দোষং ব্রাহ্মণবৃত্ত্যদানাদিরূপম্, ন নিয়চ্ছন্তি ন নিবর্ত্তয়ন্তি, তদা কৌরবাণাং কৃৎস্নঃ সর্ব্বপ্রকারো নাশো ভবিতা ॥১৭॥

ভারতভাবদীপঃ

অব্যলীকাঃ নিষ্কপটাঃ ॥১৪॥ বৃত্তিং জীবিকাং দাতুমিতি শেষঃ। দায়ান্মদ্দত্তান্ গ্রামাদীন্ ॥১৫॥ অতিক্রমান্নোপেক্ষত ইত্যুত্তরার্দ্ধান্নঞোঽপকর্ষেণ যোজ্যম্ ॥১৬॥ এতদ্ব্রাহ্মণানাং বৃত্তে পালনং জ্যোতিঃ পরলোকপ্রকাশকং জীবলোকে ইহ শুক্লং যশস্করং দোষং লোভং ব্রাহ্মণ-

---

বৎস! সঞ্জয়! রাজা ধৃতরাষ্ট্র পূর্ব্বের ন্যায় যথানিয়মে ব্রাহ্মণদের বৃত্তি দিয়া থাকেন ত? এবং আমি ব্রাহ্মণদিগকে যে সকল বৃত্তি দিয়া আসিয়াছিলাম, দুর্য্যোধন সেগুলির উচ্ছেদ করেন নাই ত? ॥১৫॥

পুত্রগণের সহিত রাজা ধৃতরাষ্ট্র ব্রাহ্মণগণের অবমাননা করেন না ত? এবং স্বর্গের সোপানস্বরূপ ব্রাহ্মণদিগকে বৃত্তি দিয়া থাকেন ত? ॥১৬॥

ব্রাহ্মণদিগকে বৃত্তিদান করাটা স্বর্গের পথপ্রকাশক প্রদীপস্বরূপ, জীবলোকে নির্ম্মল যশের কারণ এবং উহা বিধাতাই লোকের জন্য বিধান করিয়াছেন; কিন্তু দুর্য্যোধনপ্রভৃতি মূঢ় কৌরবেরা যদি ব্রাহ্মণদের বিষয়ের দোষ পরিত্যাগ না করেন, তবে সর্ব্বপ্রকারেই কৌরবগণের ধ্বংস হইবে ॥১৭॥

---

(১৫)…পূর্ব্ববত্তাত! বৃত্তম্—পি। (১৭)…তে চেদ্দত্তম্—পি।

কচ্চিন্ন পাপং কথয়ন্তি তাত! তে পাণ্ডবানাং কুরবঃ সর্ব্ব এব।
দ্রোণঃ সপুত্রশ্চ কৃপশ্চ বীরো নাস্মাসু পাপানি বদন্তি কচ্চিৎ ॥১৯॥
কচ্চিদ্ গ্রাহ্যং ধৃতরাষ্ট্রস্য পুত্রং সমেত্যাহুঃ কুরবঃ সর্ব্ব এব।
কচ্চিদ্দৃষ্ট্বা দস্যুসংঘান্ সমেতান্ স্মরন্তি পার্থস্য যুধাং প্রণেতুঃ ॥২০॥
মৌর্ব্বীভুজাগ্রপ্রহিতান্ স্ম তাত! দোধূয়মানেন ধনুর্গুণেন।
গাণ্ডীবমুক্তান্ স্তনয়িত্নুঘোষানজিহ্মগান্ কচ্চিদনুস্মরন্তি ॥২১॥

## ভারতকৌমুদী

কচ্চিদিতি। সপুত্রো রাজা ধৃতরাষ্ট্রঃ, অমাত্যবর্গে, বৃত্তিং বেতনম্, বুভূষতে প্রাপয়িতুমিচ্ছতি যথাকালং দদাতি কচ্চিৎ। তথা সুহৃদ্রূপা বহিঃ সুহৃদাচারাঃ, বস্তুতশ্চ দুর্হৃদস্তে অমাত্যবর্গাঃ, ঐকমত্যাৎ, ভেদেন ধৃতরাষ্ট্রবৈমুখ্যেন, ন জিজীবিষন্তি বিপক্ষেভ্য উৎকোচগ্রহণাদিনা ন জীবিতু-মিচ্ছন্তি কচ্চিৎ ॥১৮॥

কচ্চিদিতি। পাপং কঞ্চিদপি দোষম্। পাপানি দোষানেব ॥১৯॥

কচ্চিদিতি। গ্রাহ্যং প্রভুত্বেনোপাদেয়ম্। পুত্রং দুর্য্যোধনম্, সমেত্য মিলিত্বা। পার্থস্য অর্জ্জুনস্য, যুধাং প্রণেতুর্যুদ্ধকর্ত্তুঃ, দস্যুনিবর্ত্তকতয়া অর্জ্জুনং স্মরন্তি কিমিত্যর্থঃ ॥২০॥

## ভারতভাবদীপঃ

বৃত্ত্যুপঘাতেন ন নিয়চ্ছন্তি ॥১৭॥ বুভূষতে প্রাপয়িতুমিচ্ছতি, ভেদেন জিজীবিষন্তি শত্রুভি-র্ভেদিতাঃ সন্তস্তদ্দত্তৈর্ধনৈর্জীবিতুমিচ্ছন্তি ॥১৮—১৯॥ পার্থস্য অর্জ্জুনস্য কৃত্যং স্মরন্তি, যুধাং সংগ্রামাণাং প্রণেতুর্নির্ব্বাহকস্য আহুঃ শমং কুর্ব্বিতি শেষঃ। শমেতি পাঠে শাম্য শান্তিং

পুত্রগণের সহিত রাজা ধৃতরাষ্ট্র যথাসময়ে কর্ম্মচারীদিগকে বেতন দিয়া থাকেন ত? এবং সেই কর্ম্মচারীরা বাহিরে বন্ধুর ভাব দেখাইয়া ভিতরে শত্রু থাকিয়া একমতে রাজার বিরুদ্ধভাবে পরের নিকট উৎকোচ গ্রহণ করিয়া জীবিকানির্ব্বাহের ইচ্ছা করে না ত? ॥১৮॥

বৎস! সঞ্জয়! সেই কৌরবেরা সকলেই পাণ্ডবগণের কোন দোষের কথা বলেন না ত? এবং বীর দ্রোণ, কৃপ ও অশ্বত্থামা আমাদের উপরে কোন দোষের আরোপ করেন না ত? ॥১৯॥

কৌরবেরা সকলেই সম্মিলিত হইয়া ধৃতরাষ্ট্রপুত্র দুর্য্যোধনকে রাজা বলিয়া স্বীকার করিবার কথা বলেন ত? এবং তাঁহারা সম্মিলিত দস্যুগণকে দেখিয়া যুদ্ধকারী অর্জ্জুনকে স্মরণ করেন ত? ॥২০॥

(২০) কচ্চিদ্রাজ্যে—বা ব রা নি। (২১)···দোধূয়মানেন ধনুর্দ্ধরেণ। গাণ্ডীবমুক্তান্ —বা ব রা নি।

ন চাপশ্যং কঞ্চিদহং পৃথিব্যাং যোধং সমং বাঽধিকমর্জ্জুনেন।
যস্যৈকষষ্টির্নিশিতাস্তীক্ষ্ণধারাঃ সুবাসসঃ সম্মতো হস্তবাপঃ ॥২২॥
গদাপাণির্ভীমসেনস্তরস্বী প্রবেপয়ন্ শত্রুসংঘাননীকে।
নাগঃ প্রভিন্ন ইব নড্বলেষু চংক্রম্যতে কচ্চিদেনং স্মরন্তি ॥২৩॥
মাদ্রীপুত্রঃ সহদেবঃ কলিঙ্গান্ সমাগতানজয়দ্দন্ত তরস্বী।
বামেনাস্যন্ দক্ষিণেনৈব যো বৈ মহাবলং কচ্চিদেনং স্মরন্তি ॥২৪॥

ভারতকৌমুদী

অধ্যায়সমাপ্তিং যাবৎ প্রশ্নমুখেন সম্ভাভাবে ভীতিং প্রদর্শয়িতুমাহ—মৌর্ব্বীতি। হে তাত! অনুকম্প্য! দোধূয়মানেন পুনঃ পুনঃ সঞ্চালিতেন ধনুর্গুণেন, মৌর্ব্বী গুণস্তেন যুক্তং ভুজাগ্রং দক্ষিণহস্তো বামহস্তো বা অর্জ্জুনস্য সব্যসাচিত্বাৎ তেন প্রহিতান্ প্রেরিতান্, গাণ্ডীবেন তদাখ্যেন ধনুর্দণ্ডেন মুক্তান্ ক্ষিপ্তান্ স্তনয়িত্নুঘোষান্ মেঘবদ্‌গম্ভীরধ্বনীন্, অজিহ্মগান্ অর্জ্জুনস্য বাণান্, অনুস্মরন্তি কচ্চিৎ কুরব ইতি শেষঃ। স্মশব্দঃ পাদপূরণে ॥২১॥

নেতি। সুবাসসঃ সুন্দরপক্ষিপক্ষাবৃতা বাণাঃ। হস্তবাপো হস্তক্ষেপঃ সম্মতঃ যুগপদেক-প্রযত্নেন একহস্তক্ষেপ্যা ইতি সর্ব্বৈঃ সম্মতমিত্যর্থঃ ॥২২॥

গদেতি। গদাপাণিঃ তরস্বী বলবাংশ্চ ভীমসেনঃ, প্রভিন্নো মদস্রাবী নাগো হস্তী, নড্বলেষু নলপ্রায়দেশেষ্বিব, অনীকে শত্রুসৈন্যমধ্যে, শত্রুসংঘান্, প্রবেপয়ন্ প্রকম্পয়ন্ সন্, চংক্রম্যতে ভৃশং বিচরতি; এনং ভীমসেনং স্মরন্তি কচ্চিৎ কুরবঃ। "নড়প্রায়ে নড্বান্ নড্বল ইত্যপি" ইত্যমরঃ ॥২৩॥

ভারতভাবদীপঃ

গচ্ছেত্যর্থঃ ॥২০॥ মৌর্ব্বাঃ ভুজঃ কৌটিল্যং তস্য অগ্রমিবাগ্রং শরসন্ধানদেশঃ ততঃ প্রহিতান্ ॥২১॥ সুবাসসঃ সুপুঙ্খাঃ, হস্তক্ষেপঃ বচনভেদেঽপি সামানাধিকরণ্যম্, শতং স্ত্রিয়োঽস্য পরিগ্রহ ইতিবৎ, একষষ্টির্বাণা অস্য একেন যত্নেন প্রক্ষেপ্যা ইত্যর্থঃ ॥২২॥ নড্বলেষু সতৃণেষু স্থলেষু ॥২৩॥ দন্তকূরে কুরম্ অন্নং দন্তাঃ ক্রোধাবেশাৎ কূরবচ্চর্ব্যন্তেঽস্মিন্নিতি দন্তকূরঃ

সঞ্জয়! অনবরত সঞ্চালিত ধনুর্গুণ ও সেই গুণযুক্ত হস্তদ্বারা প্রেরিত এবং গাণ্ডীব হইতে নির্গত মেঘের তুল্য গম্ভীর শব্দকারী অর্জ্জুনের বাণগুলিকে কৌরবেরা স্মরণ করেন ত? ॥২১॥

অর্জ্জুনের সমান কিংবা তদপেক্ষা অধিক ক্ষমতাশালী কোন যোদ্ধাকে আমি কিন্তু পৃথিবীতেই দেখিতে পাই নাই। কারণ, যে অর্জ্জুন এক এক বারে একষট্টিটী করিয়া নিশিত তীক্ষ্ণ বাণ নিক্ষেপ করিতে পারেন ॥২২॥

তা'র পর, মদস্রাবী হস্তী যেমন নলপূর্ণ ভূমিতে বিচরণ করে, সেইরূপ গদাধারী বলবান্ ভীমসেন শত্রুগণকে কম্পিত করিতে থাকিয়া শত্রুসৈন্যমধ্যে বিচরণ করিয়া থাকেন। এই ভীমসেনকে কৌরবেরা স্মরণ করেন কি? ॥২৩॥

(২৪)···অজয়দ্দন্তকূরে—বা ব রা নি।

